স্বাংশেন বিষ্টঃ পুরুষাভিধান-
মবাপ নারায়ণ আদিদেবঃ ॥
ব্রহ্মসংহিতায়াং ॥
তস্মিন্নাবিরভূল্লিঙ্গে মহাবিষ্ণুর্জগৎপতিঃ।
সহস্রশীর্ষা পুরুষ ইত্যাদি।
নারায়ণঃ স ভগবানাপস্তস্মাৎ সনাতনাৎ।
আবিরাসীৎ কারণার্ণোনিধিঃ সঙ্কর্ষণাত্মকঃ।

ব্রহ্মাণ্ডং পুরং বিরচয্য নির্ম্মায় তস্মিন্ লীলয়া প্রবিষ্টঃ ন তু ভোক্তৃত্বেন প্রভুত-পুণ্যস্য জীবস্য তত্র ভোক্তৃত্বাৎ ॥

তস্মিন্নিতি তস্মিন্ ভূতসূক্ষ্মপর্য্যন্ততা প্রাপ্তে মহেশ্বররূপে লিঙ্গে লিঙ্গমিব লিঙ্গং যঃ খলু অংশবিশেষঃ শ্রীগোবিন্দস্যেতি শেষঃ। এতদর্থস্তল্লিঙ্গং ভগবাঞ্জ্যোতীরূপঃ সনাতন ইত্যত্র স্পষ্টীকৃতঃ। স্বয়ং তদংশী মহাবিষ্ণুরাবিরভূৎ প্রকটরূপেণাবির্ভবতি কথং প্রকটোহভূদিতি হেতুগর্ভবিশেষণেনাহ জগৎপতিঃ জগতাং তাৎস্থ্যাৎ সর্ব্বেষাং জীবানাং পতিঃ। তস্য তদেব রূপং বিবৃণোতি সহস্রশীর্ষেতি। অত্র সহস্রশব্দোহসংখ্যাপরঃ। অয়মেব মহাবিষ্ণুঃ কারণার্ণবশায়ী-ত্যাহ সার্দ্ধেন নারায়ণ ইতি মহাবিষ্ণুঃ কীদৃশঃ ভগবান্ ঐশ্বর্য্যাদ্যংশবান্ পরমাত্মত্বাৎ যতঃ স নারায়ণঃ নারাণামপামাশ্রয়স্তস্মাৎ আপঃ জলানি কার-

তাহাতে যখন আদিদেব নারায়ণ অংশ অর্থাৎ অন্তর্যামিরূপে প্রবেশ করিলেন, তখনই তিনি মহৎস্রষ্টৃ রূপ পুরুষ সংজ্ঞা প্রাপ্ত হইলেন ॥

ব্রহ্মসংহিতাতে ॥

স্বয়ংরূপের অঙ্গবিশেষ সেই লিঙ্গে জগৎপতি মহাবিষ্ণু আবির্ভূত হইলেন, তিনিই সহস্রশীর্ষা পুরুষ অর্থাৎ অসংখ্য মস্তক বিশিষ্ট। সেই মহাবিষ্ণুকে করণার্ণবশায়ী বলা যায়। ঐ ভগবানই নারায়ণ, তাঁহা হইতে প্রথমে জলের উৎপত্তি হয়, ঐ জলরাশিকে কারণার্ণব অর্থাৎ কারণসমুদ্র বলিয়া

যোগনিদ্রাং গতস্তস্মিন্ সহস্রাংশঃ স্বয়ং মহান্।
তদ্রোমবিলজালেষু বীজং সঙ্কর্ষণস্য চ।
হৈমান্যণ্ডানি জাতানি মহাভূতাবৃতানিত্বেতদন্তং॥ ৩৭॥

র্ণার্ণোনিধিঃ কারণসমুদ্রঃ আবিরাসীৎ আবির্ভূতঃ বিধেয়লিঙ্গস্যাত্র গ্রহণাৎ। আবিরাসন্নিতি ক্বচিৎ পাঠঃ তত্র পঞ্চবৃক্ষা নৌর্ভবন্তীতি বদনুবাদস্যৈব লিঙ্গ-গ্রহণং স কারণার্ণোনিধিঃ কীদৃক্ সঙ্কর্ষণ এবাত্মা প্রেরকো যস্য। যদ্বা। সঙ্কর্ষণস্বরূপস্তস্যোপাদানপ্রকৃতিকত্বাৎ স এবোপাদানপ্রকৃতিকো মন্তব্যঃ। অথবা স নারায়ণঃ সঙ্কর্ষণাত্মকঃ গোলোকাবরণতয়া যশ্চ চতুর্ব্যূহমধ্যে সঙ্কর্ষণো ব্রহ্মসংহিতায়াং সম্মতস্তস্যৈবাংশোহয়মিত্যর্থঃ। অথ প্রথমপুরুষস্য লীলামাহ যোগনিদ্রামিতি যোগনিদ্রাং স্বস্বরূপানন্দসমাধিং গতঃ প্রাপ্তঃ তস্মিন্ কারণা-র্ণোনিধৌ স পুনঃ কীদৃক্ সহস্রমেব অংশা অবতারা যস্য সঃ। তস্মাদেব ব্রহ্মা-ণ্ডানামুৎপত্তিং দর্শয়ন্নাহ তদ্রোমেতি তত্তস্য অব্যয়ত্বাৎ তস্য সঙ্কর্ষণাত্মকস্য যদ্বীজং বা যোনিঃ সা পরাশক্তিরিত্যত্র তস্য বীর্য্যাধানস্থানরূপায়া মায়ায়া অপ্যপ্রকটরূপায়া যোনিস্থানীয়াংশপ্রধানাখ্যশক্তাবপি অর্পিতং তদেব তস্য রোমবিলজালেষন্তর্ভূতং সৎ হৈমান্যণ্ডানি জাতানি কথম্ভূতানি মহাভূতৈ-রপঞ্চীকৃতাংশৈরাবৃতানি। যদুক্তং শ্রীদশমে ক্বেদৃগ্বিধাবিগণিতাণ্ডপরাণুচর্য্যা বাতাধ্বরোমবিবরস্য চ তে মহিত্বমিতি॥ ৩৭॥

শাস্ত্রে বর্ণন করেন, সেই কারণার্ণব সঙ্কর্ষণাত্মক, অর্থাৎ সম্যক্ বিশ্বাকর্ষক নারায়ণ হইতে উৎপন্ন। অনন্তর সহস্র অংশবিশিষ্ট আদিপুরুষ নারায়ণ সেই কারণার্ণবে যোগনিদ্রাগত অর্থাৎ স্বস্বরূপ আনন্দ সমাধি প্রাপ্ত হইয়া অবস্থিত হইলেন, তৎ-পরে কারণজলে ভাষমাণ সঙ্কর্ষণ নামক ঐ আদিপুরুষের প্রত্যেক লোমকূপে সংসারের বীজ স্বরূপ অপঞ্চীকৃত মহা-ভূতে আবৃত, বহু বহু স্বর্ণবর্ণ অণ্ড অর্থাৎ ব্রহ্মাণ্ড সকল উৎপন্ন হইল॥ ৩৭॥

লিঙ্গমত্র স্বয়ংরূপস্যাঙ্গভেদ উদীরিতঃ ॥ ৩৮ ॥
দ্বিতীয়ং যথা তত্রৈব তদনন্তরং।
প্রত্যণ্ডমেবমেকাংশাদ্বিশতি স্বয়মিতি ॥ ৩৯ ॥
গর্ভোদকশয়ঃ পদ্মনাভোহসাবনিরুদ্ধকঃ।
ইতি নারায়ণোপাখ্যামনূক্তং মোক্ষধর্ম্মকে।

স্বয়ংরূপস্য শ্রীগোবিন্দস্য যস্যাযুতাযুতাংশেন বিশ্বশক্তিরিয়ং স্থিতেতি শ্রীবিষ্ণুপুরাণানুসারেণ তস্য স্বয়ং ভগবতঃ পুরুষোৎপাদকত্বাৎ ॥ ৩৮ ॥

তত্র তেষু ব্রহ্মাণ্ডেষু পৃথক্ পৃথক্ স্বরূপেণ স এব প্রবিবেশেতি দর্শয়ন্নাহ প্রত্যণ্ডমিতি একাংশাদেকাংশাৎ একেনৈকেনাংশেনেত্যর্থঃ। অত্র কচিৎ প্রথমং যথৈকাদশে। ভূতৈর্যদা পঞ্চভিরাত্মসৃষ্টৈঃ পুরং বিরাজং বিরচয্য তস্মিন্। স্বাংশেন বিষ্টঃ পুরুষাভিধানমবাপ নারায়ণ আদিদেবঃ। দ্বিতীয়ং যথা ব্রহ্মসংহিতায়ামিতি পাঠব্যত্যয়ো দৃশ্যতে স চ সমীচীনঃ। প্রথমপুরুষস্য বৈরাজপুরনির্ম্মাণকার্য্যমুল্লেখ্যোদাহৃতত্বাৎ ॥ ৩৯ ॥

অস্যমূর্ত্তিশ্চতুর্থী যা সাসৃজচ্ছেষমব্যয়মিত্যাদৌ মোক্ষধর্ম্মীয়ামুক্তিং সঙ্গময়তি সার্দ্ধেন গর্ভোদকেতি নারায়ণোপাখ্যাং অনু নারায়ণোপাখ্যায়ামিত্যর্থঃ।

উপরে যে লিঙ্গ বলা হইয়াছে, তাহা গোবিন্দের অঙ্গভেদ অর্থাৎ অংশ বলিয়া কথিত হয় ॥ ৩৮ ॥

দ্বিতীয় পুরুষ রূপ অণ্ডসংস্থিত যথা ॥

ব্রহ্মসংহিতায় ॥

অনন্তর ভগবান্ ঐ সর্ব্বসৃষ্ট প্রত্যেক ব্রহ্মাণ্ড মধ্যে স্বস্বরূপে পৃথক্ পৃথক্ রূপান্তর গ্রহণ পূর্ব্বক স্বয়ং প্রবেশ করিলেন ॥ ৩৯ ॥

যিনি গর্ভোদকশায়ী পদ্মনাভ তিনি অনিরুদ্ধ, মোক্ষধর্ম্মে নারায়ণোপাখ্যানে এই যে কথিত হইয়াছে, তাঁহাকে

সোঽয়ং হিরণ্যগর্ভস্য প্রদ্যুম্নস্থে নিয়ামকঃ ॥ ৪০ ॥
অথ যচ্চ তৃতীয়ং স্যাদ্রূপং তচ্চাপ্যদৃশ্যত।
কেচিৎ স্বদেহান্তরিতি দ্বিতীয়স্কন্ধপদ্যতঃ ॥ ৪১ ॥
গুণাবতারাস্তত্রাথ কথ্যন্তে পুরুষাদিহ।
বিষ্ণুর্ব্রহ্মা চ রুদ্রশ্চ স্থিতিসর্গাদি কর্ম্মণে ॥ ৪২ ॥

---

সোঽয়মনিরুদ্ধঃ নিয়ামকঃ নিয়মকর্ত্তা। তত্র শ্রীসূতস্যাভেদোক্তির্মন্তব্যা ॥ ৪০ ॥

অথেতি যৎ তৃতীয়ং রূপং সর্ব্বভূতস্থাখ্যং তৎ কেচিৎ স্বদেহান্তর্হৃদয়াবকাশে প্রাদেশমাত্রং পুরুষং বসন্তং। চতুর্ভুজং কঞ্জরথাঙ্গ-শঙ্খ-গদাধরং ধারণয়া-স্মরন্তীতি দ্বিতীয়স্কন্ধপদ্যে অদৃশ্যত জ্ঞায়তামিত্যর্থঃ ॥ ৪১ ॥

গুণেতি অথ পুরুষাবতারনিরূপণানন্তরং ॥ ৪২ ॥

অনিরুদ্ধ নিয়ামক প্রদ্যুম্ন বলিয়া জানিতে হইবে ॥ ৪০ ॥

অনন্তর যে তৃতীয় পুরুষ রূপ তাহা দ্বিতীয়স্কন্ধের ২ অধ্যায়ে ৮ শ্লোকে বর্ণিত হইয়াছে যথা ॥

"কেচিৎ স্বদেহান্তর্হৃদয়াবকাশে প্রাদেশমাত্রং পুরুষং বসন্তং। চতুর্ভুজং কঞ্জ-রথাঙ্গ-শঙ্খ-গদাধরং ধারণয়া স্মরন্তি" অর্থাৎ কোন কোন ব্যক্তি স্ব স্ব দেহের অভ্যন্তরে যে হৃদয় আছে, তন্মধ্যস্থ স্থানে বাসকারি প্রাদেশমাত্র পরিমাণ পুরুষেরই প্রতি মনোধারণ করিয়া থাকেন, সেই পুরুষ চতুর্ভুজ এবং তাঁহার চারি হস্তে শঙ্খ, চক্র, গদা ও পদ্ম বিরাজমান ॥ ৪১ ॥

পুরুষাবতার নিরূপণানন্তর গুণাবতার বলিতেছি, বিষ্ণু, ব্রহ্মা ও রুদ্র এই তিন জন স্থিতি সৃষ্টি এবং সংহারাদি কর্ম্মে গুণাবতার ॥ ৪২ ॥

সত্ত্বং রজস্তম ইতি প্রকৃতের্গুণাস্তৈ-
র্যুক্তঃ পরঃ পুরুষ এক ইহাস্য ধত্তে।

নারায়ণকলাঃ শান্তা ভজন্তি হ্যনসূয়ব ইত্যনেন বিষ্ণোর্ভজনমেব নিশ্চিত্যা-ভেদবাদমপি পরিহরন্ শ্রীশৌনকাদীন্ প্রতি শ্রীসূতস্তদেব বিশদ্য দর্শয়তি সত্ত্বমিতি; বিবৃতঞ্চৈতৎ শ্রীপরমাত্মসন্দর্ভে ইহ যদ্যপি এক এব পুমান্ অস্য বিশ্বস্য স্থিত্যাদয়ে স্থিতি সৃষ্টিলয়ার্থং তৈঃ সত্ত্বাদিভির্যুক্তঃ পৃথক্ পৃথক্ তত্তদধি-

শ্রীমদ্ভাগবতে প্রথমস্কন্ধে ২ অধ্যায়ে ২৩ শ্লোকে ॥

যদিও এক পরম পুরুষ ব্রহ্ম প্রকৃতির সত্ত্ব, রজঃ, তমঃ এই গুণত্রয়ে যুক্ত হইয়া বিশ্বের সৃষ্টি, স্থিতি, প্রলয় নিমিত্ত হরি, বিরিঞ্চি, হর এই তিন বিভিন্ন সংজ্ঞা ধারণ করেন, তথাপি সত্ত্বমূর্ত্তি ভগবান্ হইতেই মানবগণের মঙ্গল হয় ॥

তাৎপর্য্য। প্রথমস্কন্ধের ২ অধ্যায়ে ২৬ শ্লোকে "মুমুক্ষবো ঘোররূপান্ হিত্বা ভূতপতীনথ। নারায়ণকলাঃ শান্তা ভজন্তি হ্যনসূয়বঃ।" মুমুক্ষু ব্যক্তিগণ ভয়ঙ্কর আকার বিশিষ্ট ভূতপতি প্রভৃতি পরিত্যাগ করিয়া অসূয়াশূন্য অর্থাৎ দেবতান্তর নিন্দা পরিত্যাগ পূর্ব্বক শান্ত স্বরূপ নারায়ণ মূর্ত্তি সকলের উপাসনা করেন। এই বচনে অন্যান্য দেবতার উপাসনা পরিত্যাগ পূর্ব্বক কেবল শ্রীবিষ্ণুর ভজনই নিশ্চয় করিয়া, নারায়ণের সহিত অভেদবাদ পরিহার করত শ্রীশৌনকাদির প্রতি বিশুদ্ধ করিয়া শ্রীসূত গোস্বামী দেখা-ইতেছেন, এ বিষয় পরমাত্মসন্দর্ভে বিস্তার হইয়াছে। এস্থলে যদ্যপি এক পরম পুরুষ এই বিশ্বের স্থিতি, সৃষ্টি ও লয় নিমিত্ত প্রকৃতির সেই সত্ত্ব, রজঃ ও তমোগুণে যুক্ত হইয়া পৃথক্ পৃথক্ সত্ত্বাদি গুণের অধিষ্ঠাতা হয়েন, তথাপি ঐ

স্থিত্যাদয়ে হরিবিরিঞ্চিহরেতি সংজ্ঞাঃ
শ্রেয়াংসি তত্র খলু সত্ত্বতনোর্নৃণাং স্যুরিতি ॥ ৪৩ ॥

ষ্ঠাতা তথাপি পরস্তদসংশ্লিষ্টঃ সন্ হরিবিরিঞ্চিহরেতি সংজ্ঞা ভিন্না ধত্তে তত্তদ্রূপেণাবির্ভবতীত্যর্থঃ। তথাপি তত্র তেষাং শ্রেয়াংসি ধর্ম্মার্থকামমোক্ষভক্ত্যাখ্যানি শুভফলানি সত্ত্বতনোরধিষ্ঠিতসত্ত্বমূর্ত্তেঃ শ্রীবিষ্ণোরেব স্যুঃ অয়ং ভাবঃ। উপাধিদৃষ্ট্যা তৌ দ্বৌ সেবমানে রজস্তমসোর্ঘোরমূঢ়ত্বাদ্ভবন্তোঽপি ধর্ম্মার্থকামা নাতিসুখদা ভবন্তি তথোপাধিত্যাগেন সেবমানে ভবন্নপি মোক্ষো ন সাক্ষান্ন ঝটিতি কিন্তু কথমপি পরমাত্মাংশ এবায়মিত্যনুসন্ধানাভ্যাসেনৈব পরমাত্মন এব ভবতি তত্র তত্র সাক্ষাৎপরমাত্মাকারেণাপ্রকাশাৎ তস্মাত্তাভ্যাং শ্রেয়াংসি ন ভবন্তীতি। অথোপাধিদৃষ্ট্যাপি শ্রীবিষ্ণুং সেবমানে সত্ত্বস্য শান্ত-

সকল গুণে সংশ্লিষ্ট না হইয়া হরি, বিরিঞ্চি, হর এই সংজ্ঞা ধারণ করেন, অর্থাৎ সেই সেই রূপে আবির্ভূত হয়েন। কিন্তু ঐ তিনের মধ্যে শ্রেয়ঃ অর্থাৎ ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ ও ভক্তি নামক শুভফল সকল সত্ত্বতনু, অর্থাৎ অধিষ্ঠিত সত্ত্ব মূর্ত্তি শ্রীবিষ্ণু হইতেই হইয়া থাকে, ইহার ভাবার্থ এই। উপাধি দৃষ্টি দ্বারা বিরিঞ্চি হর সেবমানজনে রজস্তমোগুণের ঘোর মূঢ়ত্ব প্রযুক্ত ধর্ম্ম, অর্থ ও কাম সকল হইলেও তাহা অতি সুখপ্রদ হয় না, তথা উপাধি পরিত্যাগ দ্বারা সেবমানজনে যদিচ মোক্ষ হয়, তাহা সাক্ষাৎ বিরিঞ্চি ও হর বলিয়া হয় না, কিন্তু ইনি পরমাত্মার অংশ, এইরূপ জ্ঞান হইলে পরমাত্মা হইতে মোক্ষ হইয়া থাকে। বিরিঞ্চি ও হরে সাক্ষাৎ পরমাত্মস্বরূপের অপ্রকাশ, অতএব ঐ দুই হইতে কল্যাণ হয় না, অপর উপাধি দৃষ্টি সত্ত্বেও শ্রীবিষ্ণুকে সেবা করিলে সত্ত্বগুণের শান্তত্ব প্রযুক্ত ধর্ম্ম, অর্থ ও কামও সুখপ্রদ

ত্বাদ্ধর্ম্মার্থকামা অপি সুখদাঃ। তত্র নিষ্কামত্বেন তু তৎসেবমানে সত্বাৎ সংজায়তে জ্ঞানং কৈবল্যং সাত্বিকং জ্ঞানমিতি চোক্তের্মোক্ষশ্চ সাক্ষাৎ। অত উক্তং স্কান্দে। বন্ধকো ভবপাশেন ভবপাশাচ্চ মোক্ষকঃ। কৈবল্যদঃ পরং ব্রহ্ম বিষ্ণুরেব সনাতনঃ। ইতি। উপাধিপরিত্যাগেন তু পঞ্চমপুরুষার্থো ভক্তিরেব ভবতি তস্য পরমাত্মাকারেণৈব প্রকাশাৎ। তস্মাৎ শ্রীবিষ্ণোরেব শ্রেয়াংসি স্যুরিতীতি শ্রীমজ্জীবগোস্বামিচরণৈঃ। অনুমতঞ্চৈতৎ শ্রীস্বামিচরণৈঃ। হরির্হি নির্গুণঃ সাক্ষাৎ তং ভজন্নির্গুণো ভবেদিত্যত্র তথাহি তত্রেদং তত্ত্বং বস্তুনো গুণসম্বন্ধে রূপদ্বয়মিহেষ্যতে। তদ্ধর্ম্মাযোগযোগাভ্যাং বিম্ববৎ প্রতি-

---

হইয়া থাকে এবং নিষ্কাম হইয়া ভজন করিলে উপাধি বিশিষ্ট বিষ্ণু হইতে মোক্ষ হয়, এই বিষয় স্কন্দপুরাণে উক্ত হইয়াছে। যথা—"বন্ধকো ভবপাশেন ভবপাশাচ্চ মোক্ষকঃ। কৈবল্যদঃ পরং ব্রহ্ম বিষ্ণুরেব সনাতন ইতি" ॥

পরম ব্রহ্ম সনাতন বিষ্ণুই সংসার পাশ দ্বারা বন্ধন, সংসার পাশ হইতে মোচন এবং কৈবল্য অর্থাৎ মোক্ষ প্রদান করিয়া থাকেন। অপর উপাধি পরিত্যাগ পূর্ব্বক নির্গুণ বিষ্ণুকে ভজন করিলে পঞ্চম পুরুষার্থ যে ভক্তি তাহাই প্রাপ্তি হয়, তাঁহার পরমাত্মাকার রূপে প্রকাশ প্রযুক্ত সেই বিষ্ণু হইতেই কল্যাণ সকল লাভ হইয়া থাকে, শ্রীধরস্বামিরও এই বিষয়ে সম্মতি দেখা যায়। যথা—দশমস্কন্ধে অষ্টাশীতি অধ্যায়ে বৃকাসুরোপাখ্যানে ৪ শ্লোকে ॥

"হরির্হি নির্গুণঃ সাক্ষাৎপুরুষঃ প্রকৃতে পরঃ। স সর্ব্ব-দৃগুপদ্রষ্টা তং ভজন্ নির্গুণো ভবেৎ"। হরি সাক্ষাৎ নির্গুণ পুরুষ, প্রকৃতির পর ও সর্ব্ব সাক্ষী, তাঁহাকে ভজনা করিলেই নির্গুণত্ব প্রাপ্তি হয়। এস্থলে বস্তুর সম্বন্ধে দুইটী রূপ, বিম্ব ও প্রতিবিম্বের ন্যায় তদ্ধর্ম্মের অযোগ এবং তদ্ধ-র্ম্মের যোগ, অর্থাৎ বিম্বে গুণের যোগ থাকে না, প্রতিবিম্বে

বিম্ববৎ। গুণাঃ সত্ত্বাদয়ঃ শান্তঘোরমূঢ়াঃ স্বভাবতঃ। বিষ্ণুব্রহ্মশিবানাঞ্চ গুণযন্তৃস্বরূপিণাং। নাতিভেদো ভবেত্তেদো গুণধর্ম্মৈরিহাংশতঃ। সত্ত্বস্য শান্ত্যা নো জাতু বিষ্ণোর্বিক্ষেপমূঢ়তে। রজস্তমোগুণাভ্যান্তু ভবেতাং ব্রহ্মরুদ্রয়োঃ। গুণোপমর্দ্দতো ভূয়স্তদংশানাঞ্চ ভিন্নতা। অতঃ সমগ্রসত্ত্বস্য বিষ্ণোর্মোক্ষকরী গতিঃ। অংশতো ভূতিহেতুশ্চ তথানন্দময়ী স্বতঃ। অংশতস্তারতম্যেন ব্রহ্মরুদ্রাদিসেবিনাং। বিভূতয়ো ভবন্ত্যেব শনৈর্মোক্ষোঽপ্যনংশত ইতি। অত্র যত্তৈঃ সত্ত্বতনোর্বাসুদেবাদিত্যুক্তং তদ্বসতি সর্ব্বত্র সর্ব্বং বা বসত্যত্র বাসুঃ স চাসৌ দেবশ্চেতি ব্যুৎপত্তিপরং। যদুক্তং শ্রীবিষ্ণুপুরাণীয়

---

গুণের যোগ থাকে। গুণ তিন প্রকার সত্ত্ব, রজঃ, তম এই তিন গুণের স্বভাব শান্ত, ঘোর ও মূঢ়। ব্রহ্মা, বিষ্ণু ও শিব ইহাঁরা গুণের নিয়ন্তা স্বরূপ, এস্থলে অংশ প্রযুক্ত গুণধর্ম্ম দ্বারা ইহাঁদের ভেদ হয় না, অর্থাৎ গুণযুক্তই থাকেন, সত্ত্বের শান্তিত্ব প্রযুক্ত বিষ্ণুর বিক্ষেপ ও মূঢ়তা নাই, রজস্তম গুণ দ্বারা বিক্ষেপ ও মূঢ়তা ব্রহ্মা এবং রুদ্রে বিদ্যমান আছে। গুণের ভিন্নতা প্রযুক্ত পুনরায় অংশেরও ভিন্নতা হয়, অতএব সমগ্র সত্ত্বরূপি বিষ্ণুর মোক্ষকারী গতি। অতএব অংশ হইতে ঐশ্বর্য্যাদি লাভ হয়, আর নিরংশ হইতে আনন্দময়ী গতি হইয়া থাকে, অংশের তারতম্য প্রযুক্ত ব্রহ্মা ও রুদ্রাদি সেবি ব্যক্তির বিভূতি সকল লাভ হয় এবং নিরংশ হইতে ক্রমে মোক্ষও প্রাপ্তি হয়, এই কারণে শ্রীধরস্বামী সত্ত্বতনু বাসুদেব হইতে মনুষ্যদিগের কল্যাণ সকল প্রাপ্তি হয়, এইরূপ ব্যাখ্যা করিয়াছেন। বাসুদেব শব্দের অর্থ এই যে, যিনি সর্ব্বত্র বাস করেন, অথবা যাহাতে সমুদায় বাস করে, এই অর্থে বাসু, যে বাসু সেই দেব, এই কর্ম্মধারয় সমাসে বাসুদেব এই বিষয় বিষ্ণুপুরাণের প্রথমাংশে বর্ণিত আছে।

প্রথমাংশে। সর্ব্বত্রাসৌ সমস্তঞ্চ বসত্যত্র হি বৈ যতঃ। ততঃ স বাসুদেবেতি বিদ্বদ্ভিঃ পরিপঠ্যত ইতি। নচ। ত্রয়াণামেকভাবানাং যো ন পশ্যতি বৈ ভিদাং। তথা। ন তে ময্যচ্যুতেঽজে চ ভিদামন্বপি চক্ষতে। ইত্যাদাবভেদ এব শ্রূয়তে পুরাণান্তরে শ্রীহরিবংশাদৌ চ। শ্রীবিষ্ণুতত্তয়োর্ভেদেন নরকঃ শ্রূয়তেঽতএব তারতম্যাভিব্যঞ্জকস্য ব্যাখ্যানস্যাত্যন্তমনুচিতমিতি বাচ্যং পরমপুরুষস্যাবতারত্বেনৈকাত্মকত্বেঽপি তত্র তত্র সাক্ষাত্ত্বাসাক্ষাত্ত্বভেদেন প্রকাশেন পার্থিবাদ্দারুণো ধূমস্তস্মাদগ্নিস্ত্রয়ীময়ঃ। তমসস্তু রজস্তস্মাৎ সত্ত্বং যদ্ব্রহ্মদর্শনমিত্যাদৌ

"সর্ব্বত্রাসৌ সমস্তঞ্চ বসত্যত্র হি বৈ যতঃ। অতঃ স বাসুদেবেতি বিদ্বদ্ভিঃ পরিপঠ্যতে" ইতি। অস্যার্থঃ। যিনি সকল স্থানে বাস করেন, যাঁহাতে সমুদায় অবস্থিতি করে, একারণ পণ্ডিতগণ তাঁহাকে বাসুদেব বলিয়া পাঠ করেন॥

অপর "ত্রয়াণামেকভাবানাং যো ন পশ্যতি বৈ ভিদাং।" ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর আমরা তিনটীই এক, যাঁহারা ভেদ দর্শন না করেন, এই হরিবংশের বচন। তথা "ন তে ময্যচ্যুতে যে চ ভিদামণ্বপি চক্ষতে। নাত্মনশ্চ জনস্যাপি তদ্‌যুষ্মান্ বয়মীমহি।" অস্যার্থঃ। সেই সকল মহাজনেরা আমাতে, বিষ্ণুতে ও ব্রহ্মাতে অণুমাত্রও ভেদ দর্শন করেন না, অতএব আমরাও তোমাদিগকে ভজনা করি। শ্রীমদ্ভাগবতের দ্বাদশস্কন্ধের ১০ অধ্যায়ে ১৭ শ্লোকে এই বর্ণন হেতু, তিন মূর্ত্তিতে অভেদ শুনা যাইতেছে। শ্রীবিষ্ণু হইতে ব্রহ্ম রুদ্রাদির ভেদ করিলে তদ্দ্বারা নরক শ্রুতি আছে, অতএব তারতম্য ব্যাখ্যা অতিশয় অনুচিত, উত্তর, এরূপ বলিও না, পরম পুরুষের অবতারত্ব প্রযুক্ত এক স্বরূপ হইলেও সাক্ষাৎ ও অসাক্ষাৎ ভেদে প্রকাশ হেতু, প্রথমস্কন্ধে ২ অধ্যায়ে ২৪ শ্লোকে "পার্থিবাদ্দারুণো ধূমস্তস্মাদগ্নিস্ত্রয়ীময়ঃ। তমসস্তু

তারতম্যস্ত দুর্নিবারত্বাৎ একো নারায়ণ এবাসীন্ন ব্রহ্মা নচ শঙ্কর ইত্যাদি শ্রুত্যা স্মৃতের্বাধিতত্বাৎ ন লভেয়ুঃ পুনর্ভক্তিং হরেরৈকান্তিকীং জড়াঃ। একাগ্রমনসশ্চাপি বিষ্ণুসামান্যদর্শিন ইতি স্মৃত্যা যস্তু নারায়ণং দেবং ব্রহ্মরুদ্রাদি-

রজস্তস্মাৎ সত্ত্বং যদ্ব্রহ্মদর্শনং।" অস্যার্থঃ। যে হেতু প্রত্যক্ষ দেখা যাইতেছে, পার্থিব অর্থাৎ প্রবৃত্তি ও প্রকাশ-রহিত কাষ্ঠ অপেক্ষা ধূম শ্রেষ্ঠ, কারণ তাহার প্রবৃত্তি স্বভাব, অর্থাৎ গমনশক্তি আছে, ঐ ধূম অপেক্ষা আবার ত্রয়ীময় অগ্নি শ্রেষ্ঠ, কারণ তাহা ধর্ম্মসাধক, এই দৃষ্টান্তে তমোগুণ অপেক্ষা রজঃ শ্রেষ্ঠ, তদপেক্ষা সত্ত্ব প্রধান, যে হেতু সত্ত্ব সাক্ষাৎ ব্রহ্মদর্শক, অতএব তত্তদ্গুণোপাধি হরি, বিরিঞ্চি ও হর প্রভৃতিরও অপেক্ষাকৃত বৈশিষ্ট্য হইল। ইত্যাদি বচনে তারতম্য দুর্নিবার, অর্থাৎ এ তারতম্য নিবারণ করিবার সাধ্য নাই। "একো নারায়ণ এবাসীৎ ন ব্রহ্মা ন চ শঙ্করঃ" একমাত্র নারায়ণ ছিলেন, ব্রহ্মা বা শঙ্কর কেহ ছিলেন না, এই শ্রুতি দ্বারা স্মৃতির বাধ হইল। "ব্রহ্মাদ্যবস্থাভিরশেষ-মূর্ত্তিভির্বিষ্ণুর্বরিষ্ঠো বরদো বরেণ্যঃ।" অস্যার্থঃ। ব্রহ্মাদি অবস্থা বিশিষ্ট অশেষ মূর্ত্তি দ্বারা বরদাতা বরেণ্য বিষ্ণু সর্ব্ব-শ্রেষ্ঠ। এই স্মৃতি দ্বারা। অপর "ন লভেয়ুঃ পুনর্ভক্তিং হরেরৈকান্তিকীং জড়াঃ। একাগ্রমনসশ্চাপি বিষ্ণুসামান্য-দর্শিনঃ।" অস্যার্থঃ। যে সকল জড় প্রকৃতি মনুষ্য ব্রহ্মা ও রুদ্রাদির সহিত বিষ্ণুকে সামান্যাকারে দর্শন করে, তাহারা কখন হরির ঐকান্তিকী ভক্তি লাভ করিতে পারে না। এই স্মৃতি দ্বারা তথা "যস্তু নারায়ণং দেবং ব্রহ্মরুদ্রাদিদৈবতৈঃ। সমত্বেনৈব বীক্ষেত স পাষণ্ডী ভবেদ্ধ্রুবং।" অস্যার্থঃ। যে

দৈবতৈঃ। সমত্বেনৈব বীক্ষেত স পাষণ্ডী ভবেদ্ধ্রুবমিতি চ স্মৃত্যা বলবত্যা তস্যাঃ স্মৃতের্বাধিতত্বাচ্চ শ্রীভগবদবতারানুক্রমিকাসু সোমদুর্ব্বাসসৌ বিরিঞ্চি-রুদ্রাংশৌ পরিহৃত্য শ্রীবিষ্ণ্বংশস্য শ্রীদত্তস্যাবতারান্তর্গণিতত্বাচ্চ। যঃ কচিৎ কচিচ্ছাস্ত্রে শ্রীশিবস্যৈব পরমোৎকর্ষঃ শ্রূয়তে সোঽপি পূর্ব্বযুক্ত্যা বাধিতঃ তামসাদিপ্রধানেভ্যঃ শাস্ত্রেভ্যঃ সাত্ত্বিকপ্রধানস্য সম্যগ্‌জ্ঞানপ্রদত্বেন প্রধানত্বাৎ। যদুক্তং স্কান্দে শ্রীস্কন্দং প্রতি শ্রীশিবেন। শিবশাস্ত্রেষু তদ্‌গ্রাহ্যং ভগবচ্ছাস্ত্রোপ-যোগি যৎ। পরমো বিষ্ণুরেবৈকস্তজ্জ্ঞানং মোক্ষসাধকং। শাস্ত্রাণাং নির্ণয়স্ত্বেষ তদন্যন্মোহনায় হীতি। শ্রীপাদ্মশৈবয়োঃ পুনস্তেনৈবোমাং প্রতি শ্রীবিষ্ণুবাক্য-

ব্যক্তি নারায়ণদেবকে ব্রহ্মা ও রুদ্রাদি দেবতার সহিত তুল্য রূপে নিরীক্ষণ করে, সে নিশ্চয় পাষণ্ড হয়। এই স্মৃতি বলবতী প্রযুক্ত পূর্ব্ব স্মৃতির বাধ হইল, একারণ ভগবদব-তারানুক্রমণিকা সকলে সোম আর দুর্ব্বাসা, ব্রহ্মা ও রুদ্রের অংশ হইলেও ঐ দুইকে পরিত্যাগ করিয়া, বিষ্ণুর অংশ দত্তাত্রেয়কে অবতার মধ্যে গণনা করিয়াছেন। অপর কোন কোন শাস্ত্রে শ্রীশিবের যে পরমোৎকর্ষ শুনা যায়, তাহাও পূর্ব্বোক্ত যুক্তি দ্বারা বাধ হইল। যে হেতু তামসাদিপ্রধান শাস্ত্র সকল হইতে সাত্ত্বিকপ্রধান শাস্ত্রের জ্ঞান-প্রদত্ত প্রযুক্ত প্রধানতা। এই বিষয় স্কন্দপুরাণে শ্রীস্কন্দের প্রতি শ্রীশিব বলিয়াছেন। “শিবশাস্ত্রেষু তদ্‌গ্রাহ্যং ভগবৎশাস্ত্র-যোগি যৎ। পরমো বিষ্ণুরেবৈকং তজ্জ্ঞানং মোক্ষসাধকং। শাস্ত্রাণাং নির্ণয়স্ত্বেষ তদন্যন্মোহনায়হীতি।” অস্যার্থঃ। যাহাতে ভগবৎশাস্ত্রের উপযোগিতা আছে, শিবশাস্ত্র সক-লের মধ্যে সেই সকল শাস্ত্র গ্রহণীয় হইবে, কারণ এক বিষ্ণুই সর্ব্বশ্রেষ্ঠ, তাঁহার জ্ঞানই মোক্ষের উপযোগী। সমস্ত শাস্ত্রের এইরূপ নির্ণয়, বিষ্ণুজ্ঞানবিরহিত যত শাস্ত্র তৎ-

মনুক্তৗ যথা। ত্বামারাধ্য তথা শম্ভো গ্রহিষ্যামি বরং সদা। দ্বাপরাদৌ যুগে ভূত্বা কলয়া মানুষাদিষু। স্বাগমৈঃ কল্পিতৈস্ত্বং হি জনান্ মদ্বিমুখান্ কুরু। মাঞ্চ গোপয় যেন স্যাৎ সৃষ্টিরেষোত্তরোত্তরা ইতি। শ্রীবারাহে চ। এষ মোহং সৃজাম্যাশু যো জনান্মোহয়িষ্যতি। ত্বঞ্চ রুদ্র মহাবাহো মোহশাস্ত্রাণি কারয়। অতথ্যানি বিতথ্যানি দর্শয়স্ব মহাভুজ। প্রকাশং কুরু চাত্মানমপ্র-

সমুদায় মোহন জন্য হয়। ব্রহ্মাপ্রধান ও শিবপ্রধান শাস্ত্র সকলের তামসত্বের প্রতি, ভগবান্ শিব পুনরায় উমাদেবীর প্রতি শ্রীবিষ্ণু যাহা বলিয়াছেন, পশ্চাৎ তাহাই বলিলেন, শ্রীবিষ্ণুর উক্তি যথা—"ত্বামারাধ্য তথা শম্ভো গ্রহীষ্যামি বরং সদা। দ্বাপরাদৌ যুগে ভূত্বা কলয়া মানুষাদিষু। স্বাগমৈঃ কল্পিতৈস্ত্বং হি জনান্ মদ্বিমুখান্ কুরু। মাঞ্চ গোপয় যেন স্যাৎ সৃষ্টিরেষোত্তরোত্তরা।" অস্যার্থঃ। ভগবান্ বিষ্ণু কহিলেন, হে শম্ভো! আমি তোমাকে আরাধনা করিয়া এই বর প্রার্থনা করি, তুমি দ্বাপরাদি যুগে কলা দ্বারা মানুষাদি-যোনিতে জন্ম গ্রহণ করিয়া, স্বীয় তন্ত্র দ্বারা জন সকলকে আমা হইতে বিমুখ কর এবং আমাকেও আচ্ছন্ন করিয়া রাখ, যাহাতে উত্তোরোত্তর এই সৃষ্টি প্রবাহরূপে চলিতে পারে। তথা বরাহপুরাণে। "এষ মোহং সৃজাম্যাশু যো জনান্ মোহয়িষ্যতে। ত্বঞ্চ রুদ্র মহাবাহো মোহশাস্ত্রাণি কারয়। অতথ্যানি বিতথ্যানি দর্শয়স্ব মহাভুজ। প্রকাশং কুরু চাত্মানমপ্রকাশঞ্চ মাং কুরু ইতি॥"

অস্যার্থঃ। ভগবান্ কহিলেন, যে জনসকলকে মুগ্ধ করিবে, আমি সেইরূপ মোহ সৃষ্টি করিতেছি। হে মহা-বাহো রুদ্র! তুমিও মোহশাস্ত্র সকল নির্ম্মাণ করিয়া তাহাতে অযথার্থ অলীক পদার্থ সমুদায় প্রদর্শন করাও।

কাশঞ্চ মাং কুর্ব্বিতি। তস্মাৎ সাত্ত্বিকশাস্ত্রস্য শ্রীবিষ্ণুমহিমপরত্বাৎ তৎ প্রতিপাদ্যমেব শ্রেয় ইতি স্থিতং। যদুক্তং মাৎস্যে। সাত্ত্বিকেষু চ কল্পেষু মাহাত্ম্যমধিকং হরেঃ। রাজসেষু চ মাহাত্ম্যমধিকং ব্রহ্মণো বিদুঃ। তদ্বদগ্নেশ্চ মাহাত্ম্যং তামসেষু শিবস্য চ। সঙ্কীর্ণেষু সরস্বত্যাঃ পিতৄণাঞ্চ নিগদ্যতে ইতি নচ। ন তে গিরিত্রাখিললোকপালবিরিঞ্চিবৈকুণ্ঠসুরেন্দ্রগম্যং। জ্যোতিঃ পরং যত্র

অপর ঐ সকল শাস্ত্রে আপনাকে প্রকাশ এবং আমাকে গোপন কর। অতএব সাত্ত্বিকশাস্ত্র সকল, শ্রীবিষ্ণুর মহিমা প্রকাশকত্ব প্রযুক্ত তৎপ্রতিপাদ্যই অর্থাৎ তৎ তৎ শাস্ত্রের মতই মঙ্গলজনক। এই বিষয় মৎস্যপুরাণে ব্যক্ত আছে, যথা—"সাত্ত্বিকেষু চ কল্পেষু মাহাত্ম্যমধিকং হরেঃ। রাজসেষু চ মাহাত্ম্যমধিকং ব্রহ্মণো বিদুঃ। তদ্বদগ্নেশ্চ মাহাত্ম্যং তামসেষু শিবস্য চ। সঙ্কীর্ণেষু সরস্বত্যাঃ পিতৄণাঞ্চ নিগদ্যতে ইতি।" অস্যার্থঃ। যদ্রূপ সাত্ত্বিকশাস্ত্র সকলে হরির মহিমা অধিক ও রাজসশাস্ত্র সকলে ব্রহ্মার মাহাত্ম্য অধিক, তদ্রূপ তামসশাস্ত্র সকলে অগ্নি এবং শিবের মাহাত্ম্য অধিক, আর সঙ্কীর্ণ অর্থাৎ মিশ্রিতশাস্ত্রে সরস্বতী ও পিতৃগণের মাহাত্ম্য অধিক বর্ণিত হয়। এ স্থলে শ্রীমদ্ভাগবতের অষ্টমস্কন্ধের ৭ অধ্যায়ে ২৪ শ্লোকে, "ন তে গিরিত্রাখিললোকপালবিরিঞ্চিবৈকুণ্ঠসুরেন্দ্রগম্যং। জ্যোতিঃ পরং যত্র রজস্তমশ্চ সত্ত্বং ন যদ্ব্রহ্ম নিরস্তভেদং।" অস্যার্থঃ। হে গিরিত্র! আপনকার জ্যোতিঃ অখিললোকপাল ব্রহ্মা, বিষ্ণু এবং সুরেন্দ্রের গম্য নহে। ঐ জ্যোতিতে রজঃ অথবা তমঃ কিম্বা সত্ত্ব কিছুই নাই, তাহা নিরস্তভেদ ব্রহ্ম স্বরূপ। এই দেখিয়া আপাতত ভীত হওয়া উচিত নয়, পুরুষাবতারের মূর্ত্তি প্রযুক্ত সেই অংশে এই স্তব হইয়াছে, অথবা বৈকুণ্ঠে

তত্র কারিকা ॥
যোগো নিয়ামকতয়া গুণৈঃ সম্বন্ধ উচ্যতে।
অতঃ স তৈর্ন যুজ্যেত তত্র স্বাংশঃ পরস্য যঃ ॥ ৪৪ ॥
তত্র ব্রহ্মা ॥

---

রজস্তমশ্চ সত্ত্বং ন যদ্ব্রহ্ম নিরস্তভেদমিত্যাদি শ্রীমদষ্টমস্কন্ধীয়বচনস্যাপাতব্যাখ্যা-নতো ভেতব্যং পুরুষধামত্বাৎ তস্য তত্ত্বেন স্তুতত্বাৎ বৈকুণ্ঠে যে সুরেন্দ্রাস্তৈর্গম্য-মিতি ব্যাখ্যানাদ্বা শ্রীসদাশিবপরমেতদিতি চেন্ন ক্ষতিঃ কচিত্ত্রৈগুণ্যান্তঃপাতি-ত্বাভাবাত্তস্য শ্রীব্রহ্মসংহিতায়াং মহাভগবদংশত্বেন প্রস্তুতত্বাদত্রাপি সর্ব্বকারণ-ভূতাসাবিত্যনেন প্রস্তূয়মানত্বাৎ অন্যৎ বুভুৎসা চেৎ শ্রীভগবৎসন্দর্ভঃ সমা-লোচনীয়ঃ ॥ ৪৩ ॥

অত্র পদ্মপত্রমিবাম্ভসেতি পুরুষস্য গুণসম্পর্কত্বং বারয়তি। যোগেতি তৈর্গুণৈর্ন যুক্তো ভবেৎ যুজধাতো দৈবাদিকত্বাৎ ॥ ৪৪ ॥

---

যে সকল সুরেন্দ্র আছেন, তাঁহাদেরই গম্য, এরূপ ব্যাখ্যাও হইতে পারে। অপর শ্রীসদাশিবে পরমত্ব আছে, একারণ তাহাতে ত্রিগুণের অন্তঃপাতিতার অভাব, এই বিষয় যদ্রূপ ব্রহ্মসংহিতায় মহাভগবৎ-অংশত্বরূপে সদাশিবের বর্ণন করিয়াছেন, তদ্রূপ এই অষ্টমস্কন্ধেও সর্ব্বকারণরূপে বর্ণিত হইয়াছে। যদি অন্য কিছু জানিতে ইচ্ছা হয়, তাহা হইলে তত্ত্বসন্দর্ভ সমালোচন করা কর্ত্তব্য ॥ ৪৩ ॥

এই বিষয়ে কারিকা অর্থাৎ বৃত্তি যথা ॥

নিয়মকারিত্বরূপে গুণের সহিত যে যোগ তাহাকে সম্বন্ধ বলে, অতএব যিনি পরম পুরুষের অংশ, তিনি কখন গুণের সহিত যুক্ত হয়েন না ॥ ৪৪ ॥

হিরণ্যগর্ভঃ সূক্ষ্মোহত্র স্থূলো বৈরাজসংজ্ঞকঃ।
ভোগায় সৃষ্টয়ে চাভূৎ পদ্মভূরিতি স দ্বিধা ॥ ৪৫ ॥
বৈরাজ এব প্রায়ঃ স্যাৎ সর্গাদ্যর্থং চতুর্মুখঃ।
কদাচিৎ ভগবান্ বিষ্ণুর্ব্রহ্মা সন্ সৃজতি স্বয়ং ॥ ৪৬ ॥

ব্রাহ্মসম্বৎসরশতাদেকাহঃ শৈবমুচ্যতে। শৈবসম্বৎসরশতাৎনিমেষং বৈষ্ণবং বিদুরিতি শ্রীবারাহীয়বচনানুসারেণ ক্রমশঃ শ্রৈষ্ঠ্যং দর্শয়ন্ হরিবিরিঞ্চিহরেতি সংজ্ঞাক্রমমুল্লঙ্ঘ্যাহ। তত্র ব্রহ্মেতি। তত্র তেষু পদ্মভূর্ব্রহ্মা ইতি তত্র তেন প্রকারেণ দ্বিধাভূৎ ॥ ৪৫ ॥

সর্গাদ্যর্থমিত্যাদিনা বেদপ্রচারণার্থমিত্যর্থো দ্যোত্যতে। যদুক্তং কৌর্ম্মে। বেদপ্রচারণার্থায় ব্রহ্মা জাতশ্চতুর্মুখ ইতি ব্রহ্মসংহিতায়ামপি তত্র ব্রহ্মা ভবদ্ভুয়-শ্চতুর্বেদী চতুর্মুখ ইতি ॥ ৪৬ ॥

বরাহপুরাণে লিখিয়াছেন "ব্রাহ্মসংবৎসরশতাদেকাহ শৈবমুচ্যতে। শৈবসম্বৎসরশতান্নিমেষং বৈষ্ণবং বিদুঃ।" অস্যার্থঃ। ব্রহ্ম-সম্বন্ধীয় একশত বৎসরে শিব সম্বন্ধীয় এক দিবস হয়, শৈব একশত বৎসরে, বিষ্ণু সম্বন্ধীয় এক দিন হয়, এই বচনানুসারে ক্রমশঃ শ্রেষ্ঠ প্রদর্শন করত হরি, বিরিঞ্চি ও হর এই সংজ্ঞাক্রম উল্লঙ্ঘন পূর্ব্বক কহিলেন, উক্ত তিনের মধ্যে যিনি পদ্মভূ, অর্থাৎ পদ্ম হইতে উৎপন্ন, তিনি ভোগ ও সৃষ্টির নিমিত্ত সূক্ষ্মমূর্ত্তি হিরণ্যগর্ভ এবং স্থূলমূর্ত্তি বৈরাজ নামে দুই প্রকার হইলেন ॥ ৪৫ ॥

অপর উল্লিখিত মূর্ত্তিদ্বয় মধ্যে যিনি বৈরাজ, তিনি সর্গাদি অর্থাৎ বেদপ্রচার নিমিত্ত চতুর্মুখ ব্রহ্মা হইলেন। কখন বা ভগবান্ বিষ্ণু স্বয়ং ব্রহ্মা হইয়া সৃষ্টি করেন ॥ ৪৬ ॥

তথাচ পাদ্মে ॥

ভবেৎ ক্বচিন্মহাকল্পে ব্রহ্মা জীবোঽপ্যুপাসনৈঃ।
ক্বচিদত্র মহাবিষ্ণুর্ব্রহ্মত্বং প্রতিপদ্যত ইতি ॥ ৪৭ ॥

অত্র কারিকা ॥

বিষ্ণুর্যত্র মহাকল্পে স্রষ্টৃত্বঞ্চ প্রপদ্যতে।
তত্র ভুঙ্ক্তে তং প্রবিশ্য বৈরাজঃ সৌখ্যসম্পদং ॥ ১ ॥
অতো জীবত্বমৈশ্বর্য্যঞ্চ ব্রহ্মণঃ কালভেদতঃ
ঈশত্বাপেক্ষয়া তস্য শাস্ত্রে প্রোক্তাবতারতা ॥ ২ ॥
সমষ্টিত্বেন ভগবৎ সন্নিকৃষ্টতয়োচ্যতে।

---

প্রতিপদ্যতে প্রাপ্নোতি ॥ ৪৭ ॥

অত্র মহাকল্পে তং স্রষ্টারং ॥ ১ ॥

তর্হি কথমবতারতেত্যাহ ঈশত্বেঽপি ॥ ২ ॥

জীবপক্ষেপ্যবতারত্বং স্থাপয়ন্নাহ সমষ্টিত্বেনেতি সমষ্টিত্বেন যা ভগবৎ সন্নিকর্ষতা তয়া ॥ ৩ ॥

যথা পদ্মপুরাণে ॥

কোন মহাকল্পে উপাসনা দ্বারা জীব ব্রহ্মা হয় এবং কোন মহাকল্পে ভগবান্ মহাবিষ্ণু স্বয়ং ব্রহ্মত্ব প্রাপ্ত হন ॥৪৭

এই বিষয়ে কারিকা যথা ॥

যে মহাকল্পে বিষ্ণু স্রষ্টৃত্ব প্রাপ্ত হয়েন, সেই মহাকল্পে সেই স্রষ্টার মধ্যে প্রবিষ্ট হইয়া বৈরাজমূর্ত্তিতে সুখসম্পদ্, ভোগ করেন ॥ ১ ॥

অতএব কালভেদে ব্রহ্মার জীবত্ব ও ঈশ্বরত্ব হইয়া থাকে, যখন তাঁহার ঈশ্বরত্ব, তখনই তাঁহার অবতারত্ব হয় ॥ ২ ॥

উক্ত বৈরাজপুরুষের জীবপক্ষেও অবতারত্ব স্থাপন

অস্যাবতারতা কৈশ্চিদাবেশত্বেন কৈশ্চন ॥ ৩ ॥
তথাচ ব্রহ্মসংহিতায়াং ॥
ভাস্বান্ যথাশ্মসকলেষু নিজেষু তেজঃ
স্বীয়ং কিয়ৎ প্রকটয়ত্যপি তদ্বদত্র।
ব্রহ্মা য এব জগদণ্ডবিধানকর্ত্তা
গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ॥ ৪ ॥

---

ভাস্বানিত্যত্র শ্রীমজ্জীবগোস্বামিনির্ম্মিতা দিক্‌প্রদর্শিনীটীকা ভাস্বান্ সূর্য্যো যথা নিজেষু নিত্য স্বীয়ত্বেন ব্যাখ্যাতেষু অশ্মসকলেষু সূর্য্যকান্তাখ্যেষু স্বীয়ং কিঞ্চিত্তেজঃ প্রকটয়তি অপিশব্দাত্তেন তদুপাধিকাংশেন দাহাদি কার্য্যং স্বয়মেব করোতি যথা। তথাত্র জীববিশেষে কিঞ্চিত্তেজঃ প্রকটয়তি তেন তদুপাধিকাংশেন স্বয়মেব ব্রহ্মা সন্ জগদণ্ডে ব্রহ্মাণ্ডে বিধানকর্ত্তা ব্যষ্টিসৃষ্টিকর্ত্তা ভবতীত্যত্র। যদ্বা। মহাব্রহ্মৈশ্বর্য্যং বর্ণ্যতে তদুপলক্ষিতো মহাশিবশ্চ জ্ঞেয়ঃ ততশ্চ জগদণ্ডানাং বিধানকর্ত্তৃত্বঞ্চ যুক্তমেব। যদ্যপি দুর্গাখ্যা মায়া কারণার্ণবশায়িন এব কর্ম্মকরী যদ্যপি ব্রহ্মবিষ্ণ্বাদ্যা গর্ভোদশায়িন এবাবতারাস্তথাপি তস্য সর্ব্বাশ্রয়তয়া তেঽপি সর্ব্বাশ্রয় গণিতা এবমুক্তমত্রাপি ইত্যেষা ॥ ৪ ॥

পূর্ব্বক কহিলেন, বৈরাজপুরুষের সমষ্টিস্বরূপে ভগবানের সমীপবর্ত্তিতা হইলে কেহ কেহ তাঁহাকে অবতার এবং কেহ কেহ বা তাঁহাকে আবেশ বলেন ॥ ৩ ॥

এই বিষয় ব্রহ্মসংহিতায় উক্ত হইয়াছে যথা ॥

সূর্য্য যেমন স্বনাম খ্যাত সূর্য্যকান্ত-মণি সকলে স্বীয় তেজ প্রকটন পূর্ব্বক তদুপাধিক অংশ দ্বারা স্বয়ং দাহাদি কার্য্য করেন, তাহার ন্যায় যে ভগবান্ জীববিশেষে কিঞ্চিত্তেজঃ প্রকাশ পুরঃসর তদুপাধিক অংশ দ্বারা নিজেই ব্রহ্মা হইয়া ব্রহ্মাণ্ডে ব্যষ্টি জীব সকল সৃষ্টি করিয়া থাকেন, সেই গোবিন্দ আদিপুরুষকে ভজনা করি ॥ ৪ ॥

গর্ভোদশায়িনোঽস্যাঽভূৎ জন্ম নাভিসরোরুহাৎ।
কদাচিৎ শ্রূয়তে নীরাৎ তেজো বাতাদিকাদপি ॥ ৫ ॥
শ্রীরুদ্রঃ ॥
রুদ্র একাদশব্যূহস্তথাষ্টতনুরপ্যসৌ।
প্রায়ঃ পঞ্চাননস্ত্র্যক্ষো দশবাহুরুদীর্য্যতে ॥ ৬ ॥

---

নাভিসরোরুহাৎ বিষ্ণ্বধিষ্ঠিতাৎ তদুক্তং তল্লোকপদ্মং স উ এব বিষ্ণুঃ প্রাবীবিশৎ সর্ব্বগুণাবভাসমিতি। নীরাৎ গর্ভোদশায্যাশ্রয়াদিত্যর্থঃ। অপিনা গর্ভোদশায়িনো দক্ষিণাঙ্গাদিত্যর্থঃ। যদুক্তং শ্রীব্রহ্মসংহিতায়াং। বামাঙ্গাদসৃজদ্বিষ্ণুং দক্ষিণাঙ্গাৎ প্রজাপতিং। জ্যোতির্লিঙ্গময়ং শম্ভুং কূর্চ্চদেশাদবাসৃজদিতি এতেষাং স্থানানি জলাবরণ এব প্রত্যেতব্যানি ॥ ৫ ॥

একাদশব্যূহা মন্বাদয়োমূর্ত্তয়ো যস্য। যদুক্তং তৃতীয়ে। মন্যুর্মনুর্মহিনসো মহান্ শিব ঋতধ্বজঃ। উগ্ররেতা ভবঃ কালো বামদেবো ধৃতব্রত ইতি। অষ্টৌ রুদ্রাদয়স্তনবো যস্য। যদুক্তং শ্রীবিষ্ণুপুরাণে প্রথমাংশীয়সপ্তমাধ্যায়ে। প্রাদুরাসীৎ প্রভোরঙ্কে কুমারো নীললোহিতঃ। রুদন্ বৈ সুস্বরং সোঽথ দ্রবংশ্চ দ্বিজসত্তম। কিং রোদিষীতি তং ব্রহ্মা রুদন্তং প্রত্যুবাচ বৈ। নাম দেহীতি তং সোঽথ প্রত্যুবাচ জগৎপতিং। রুদ্রস্ত্বং দেবনাম্নাসী মারোদী র্ধৈর্য্যমাবহ।
এবমুক্তঃ পুনঃ সোঽথ সপ্তকৃত্বা রুরোদ বৈ। ততোঽন্যানি দদৌ তস্মিন্ সপ্ত নামানি স প্রভুঃ। স্থানানি চৈবামষ্টানাং পত্নীঃ পুত্রাংশ্চ বৈ প্রভুঃ। ভবং সর্ব্বমথেশানং তথা পশুপতিং দ্বিজ। শ্রীমদুগ্রং মহাদেবমুবাচ স পিতামহঃ।

---

গর্ব্ভোদকশায়ি ভগবানের নাভিপদ্ম হইতে এই ব্রহ্মার জন্ম হয় এবং কখন জল, তেজ ও বায়ু হইতেও জন্ম শুনা-যায় ॥ ৫ ॥

শ্রীরুদ্র ॥

রুদ্র একাদশ ব্যূহ অর্থাৎ মূর্ত্তি, তথা অষ্টতনু হইলেও প্রায় পঞ্চ বদন, ত্রিনেত্র ও দশবাহু রূপে বর্ণিত হয়েন ॥

ক্বচিজ্জীববিশেষত্বং হরস্যোক্তং বিধেরিব।
তত্তু শেষবদেবাস্তাং তদংশত্বেন কীর্ত্তনাৎ॥ ৭

চক্রে নামান্যথৈতানি স্থানান্যেষাং চকার সঃ। সূর্য্যো জলং মহী বহ্নির্বায়ুরাকাশমেব চ। দীক্ষিতো ব্রাহ্মণঃ সোম ইত্যেতাস্তনবঃ ক্রমাদিতি। ভবিষ্যে চ। মূর্ত্তয়োঽষ্টৌ শিবস্যৈতাঃ পূর্ব্বাদি ক্রমযোগতঃ। আগ্নেয়ান্তাঃ প্রপূজ্যাস্তা বেদ্যাং লিঙ্গে শিবং যজেদিতি। প্রায় ইতি জলাবরণস্থ শিবস্যৈক মুখদর্শনাদ্যদুক্তং আদিত্যপুরাণে। সৌম্যং মৌলীন্দুভৃত্র্যক্ষমেকবক্ত্রং চতুর্ভুজং। শূলপঙ্কজহস্তঞ্চ বরদাভয়পাণিকং। আয়তাক্ষং দুরারাধ্যং সর্ব্বাভরণভূষিতমিতি॥ ৬॥

বিবৃণোতি ক্বচিদিতি ক্বচিৎ স্কন্দাদৌ। যদুক্তং শ্রীচতুর্থস্কন্ধীয়সপ্তমাধ্যায়ে শ্রীবিষ্ণুং প্রতি শ্রীদক্ষেণ। শুদ্ধং স্বধাম্ন্যুপরতাখিলবুদ্ধ্যবস্থং চিন্মাত্রমেকমভয়ং প্রতিষিধ্য মায়াং। তিষ্ঠংস্তয়ৈব পুরুষত্বমুপেত্য তস্যামাস্তে ভবানপরিশুদ্ধ ইবাত্মতন্ত্র ইতি বিবৃতঞ্চৈতৎ স্বয়ং স্বামিচরণৈঃ। ননু সাক্ষাৎ পরমেশ্বর এব রুদ্র স্তস্য ব্রহ্মপুত্রত্বেন জীবত্বমনুকরণমাত্রং। হন্ত কিমিতি ত্বয়া ভেদদৃষ্ট্যা।

তাৎপর্য্য। রুদ্রের একাদশ মূর্ত্তি যথা তৃতীয়স্কন্ধে ১২ অধ্যায়ে ১০ শ্লোকে॥

অস্যার্থঃ। মন্যু, মনু, মহিনস, মহান্, শিব, ঋতধ্বজ, উগ্ররেতা, ভব, কাল, বামদেব, ধৃতব্রত॥

অষ্টতনু যথা বিষ্ণুপুরাণে প্রথমাংশীয় ১৭ অধ্যায়ে॥

সূর্য্য, জল, পৃথিবী, অগ্নি, আকাশ, বায়ু, দীক্ষিত ব্রাহ্মণ এবং চন্দ্র॥ ৬॥

কোন কোন স্থানে বিধাতার ন্যায় শিবকেও যে জীব বিশেষ বলিয়া বর্ণন করিয়াছেন, তাহা পরমেশ্বরের অংশত্ব রূপে কীর্ত্তন প্রযুক্ত শেষদেবের ন্যায় জানিতে হইবে অর্থাৎ শেষদেবে যেমন পরমেশ্বরের আবেশ তদ্রূপ॥ ৭॥

হরঃ পুরুষধামত্বান্নির্গুণঃ প্রায় এব সঃ।
বিকারবানিহ তমোযোগাৎ সর্ব্বৈঃ প্রতীয়তে॥ ৮॥
যথা ব্রহ্মসংহিতায়াং॥
ক্ষীরং যথা দধিবিকারবিশেষযোগাৎ

---

সোঽবজ্ঞাত ইতি ভগবান্মামাক্ষেপ্স্যতীত্যাশঙ্ক্যাঽপ্রচ্যুতস্বরূপস্য জীবধর্ম্মমাত্রং তবৈব সংগচ্ছতে নান্যস্যেত্যাহ শুদ্ধমিতি। স্বধাম্নি স্বস্বরূপে তিষ্ঠন্ ভবান্ শুদ্ধং চিন্মাত্রং চৈতন্যঘনং শুদ্ধত্বে হেতু উপরতা নিত্যনিবৃত্তা অখিলা বুদ্ধ্যবস্থা যস্মাৎ অতএবৈকং ভেদশূন্যং অতএবাভয়ং দ্বিতীয়াদ্বৈ ভয়ং ভবতীতি শ্রুতেঃ জীবস্যাপি বস্তুত এবম্ভূতত্বাৎ তৎ বৈলক্ষণ্যার্থমুক্তং। মায়াং প্রতিবিধ্য অভিভূয় স্বতন্ত্র এব সন্ তয়া মায়য়া পুরুষত্বং মনুষ্যভাবমুপেত্য তস্যাং মায়ায়াং তিষ্ঠন্নপরিশুদ্ধ ইব রাগাদিমানিবাস্তে শ্রীরামকৃষ্ণাবতারেষু তথা প্রতীয়তে ভবানিত্যর্থঃ। অন্যেত্ববিদ্যোপাধয়ো মায়াভিভূতাঃ সংসরন্তি অতস্তমেবেশ্বরো ন রুদ্রাদয় ইতি ভাবঃ। এতএব মাং ভেদদৃষ্টিমাবারয়িষ্যতি অহং ব্রহ্মা চ রুদ্রশ্চ জগতঃ কারণং পরমিত্যাদিনেতি। ন চ দক্ষস্য মাৎসর্য্যাত্তথা তথোক্তিস্তং প্রতি তৎপ্রকরণে দৃশ্যতেঽতো ন সাংপ্রসাদিকেতি বাচ্যং শিব প্রসাদানন্তরং শ্রীভগবদাগমন এব তথোক্তে স্তথা স্বপিতরমপি ব্রহ্মাণং প্রতি জীবত্বেন কথিতত্বাচ্চ তর্হি কথমস্যাবতারতেত্যাহ তদংশত্বেতি শেষে যথা শ্রীপরমেশ্বরস্যাবেশ স্তথাস্মিন্নিতি॥ ৭॥

প্রকৃতাবতারত্বং স্থাপয়ন্নাহ হর ইতি। নির্গুণস্তমোগুণাক্রান্তঃ প্রায় ইতি পুরুষেচ্ছয়া ক্বচিদাক্রান্তস্তমসেতি দ্যোতয়তি। ইহ গুণাবতারেষু॥ ৮॥

অত্র কারণস্যাপি নির্ব্বিকারত্বমিতি দর্শয়ন্নাহ ক্ষীরমিতি বিবৃতমেতদ্দিক্-

---

হর পুরুষের অঙ্গ প্রযুক্ত প্রায় নির্গুণ কিন্তু পুরুষের ইচ্ছায় কখন কখন সংহারাদি কার্য্যে তমোগুণের যোগহেতু বিকারির ন্যায় লোক সকলের দৃষ্ট হয়েন॥ ৮॥

যথা ব্রহ্মসংহিতায়॥

যেমন দধি বিকার বিশেষ যোগে এক দুগ্ধ পৃথক্ পৃথক্

সংজায়তে ন হি ততঃ পৃথগস্তি হেতোঃ।
যঃ শম্ভুতামপি তথা সমুপৈতি কার্য্যাৎ
গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি॥ ৯॥

প্রদর্শিতাং অথ ক্রমপ্রাপ্তং শ্রীমহেশং নিরূপয়তি কার্য্যকারণভাবমাত্রাংশে দৃষ্টান্তোঽয়ং দার্ষ্টান্তিকস্য কারণস্য নির্ব্বিকারত্বাৎ চিন্তামণ্যাদিবদবর্ণয়ৎ তত্র তে ব্যজায়ন্ত বিশ্বে। হিরণ্যগর্ভোঽগ্নির্ব্বরুণরুদ্রেন্দ্রা ইতি তথা স ব্রহ্মণা সৃজতি স রুদ্রেণ বিনাশয়তি সোঽনুৎপত্তিরালয় এব হরিঃ পরমানন্দ ইতি। শম্ভোরপি কার্য্যত্বং গুণসম্বরণাৎ। যথোক্তং শ্রীদশমে। হরির্হি নির্গুণঃ সাক্ষাৎ পুরুষঃ প্রকৃতেঃ পরঃ। শিবঃ শক্তিযুতঃ শশ্বৎ ত্রিলিঙ্গো গুণসম্বৃত ইতি। ইতি তদেবোক্তং বিশেষযোগাদিতি কুত্রচিদভেদোক্তির্যা দৃশ্যতে তামপি সমাদধাতি ততো হেতোঃ পৃথক্ ত্বং নাস্তীতি। যথোক্তমৃগ্বেদশিরসি অথ নিত্যো নারায়ণো ব্রহ্মা নারায়ণঃ শিবশ্চ নারায়ণঃ কালশ্চ নারায়ণো দিক্ চ নারায়ণোঽধশ্চ নারায়ণ ঊর্দ্ধঞ্চ নারায়ণোঽন্তর্বহিশ্চ নারায়ণো নারায়ণ এবেদং সর্ব্বমিত্যাদি। দ্বিতীয়ে ব্রহ্মণোক্তং। সৃজামি তন্নিযুক্তোঽহং হরো হরতি তদ্বশঃ। বিশ্বং পুরুষরূপেণ পরিপাতি ত্রিশক্তিধৃগিতি শ্রীজীবগোস্বামিচরণৈঃ॥ ৯॥

নানা রূপে প্রতিভাসিত হয়, বস্তুতঃ বিবেচনা করিলে সে দুগ্ধ ব্যতীত অন্য বস্তু নহে অর্থাৎ এক দুগ্ধ হইতেই দধি প্রভৃতি উৎপন্ন হইয়াছে। সেই রূপ এক পরমাত্মা হরি মায়াযোগ বিশেষ হেতু শম্ভুতা প্রাপ্ত হইয়া কার্য্যরূপে সম্পন্ন হইয়াছেন, বস্তু বিচারে হরি ভিন্ন শম্ভু অন্য পদার্থ নহেন। অতএব যে ভগবান্ হইতে সমস্ত শক্তি ও শক্তিমান্ পুরুষ সকলের উদ্ভব হইতেছে, সেই আদিপুরুষ গোবিন্দকে ভজনা করি॥ ৯॥

বিধের্ললাটাজ্জন্মাস্য কদাচিৎ কমলাপতেঃ।
কালাগ্নিরুদ্রঃ কল্পান্তে ভবেৎ সঙ্কর্ষণাদপি॥ ১০॥
সদাশিবাখ্যা তন্মূর্ত্তিস্তমোগন্ধবিবর্জিতা।
সর্ব্বকারণভূতাসাবঙ্গরূপা স্বয়ং প্রভোঃ।
বায়ব্যাদিষু সৈবেয়ং শিবলোকে প্রদর্শিতা॥ ১১॥
যথা তত্রাদিশিবকথনে॥
নিয়তিঃ সা রমাদেবী তৎপ্রিয়া তৎবশম্বদা।

নির্গুণত্বমেব বিবৃণোতি বিধেরিতি কদাচিৎ কার্য্যান্তরায় স চ জলাবরণস্থানকো মন্তব্যঃ॥ ১০॥

নির্গুণত্বমেব তস্য বিবৃণোতি সদেতি তেষাং শিবানাং নিষন্ত্রী মূর্ত্তিঃ সর্ব্বেষাং শিবানাং কারণভূতা। স্বয়ংপ্রভোঃ স্বয়ং রূপস্যাঙ্গমংশ স্তদ্রূপ ঈশান দিক্পালত্বেনাস্তে ইত্যর্থঃ। যদুক্তং সদাশিবাখ্যো যঃ শম্ভুঃ স চৈশান্যাবৃত্তির্মতা ইতি॥ ১১॥

নিয়তিঃ বিবৃতং তস্যাং তৈঃ। নন্থ কুত্রাপি শিবশক্ত্যোঃ কাপি কারণতা শ্রূয়তে তত্র বিরাড়্বর্ণনবৎ কল্পনয়া তে তদঙ্গবিশেষত্বেনাহ তল্লিঙ্গমিতি।

---

বিধাতার ললাট হইতে কখন বা কমলাকান্ত হইতে রুদ্রের জন্ম হয় এবং কল্পের অন্তে সঙ্কর্ষণ হইতে কালাগ্নিরুদ্রের উৎপত্তি হইয়া থাকে॥ ১০॥

সদাশিব নাম্নী মূর্ত্তিতে তমোগুণের গন্ধমাত্র নাই, ইহা সমুদায় শিবমূর্ত্তির কারণ এবং স্বয়ংরূপ শ্রীকৃষ্ণের অঙ্গ বিশেষ। বায়ু প্রভৃতি পুরাণ সকলে শিবলোকে উল্লিখিত মূর্ত্তি প্রদর্শিত হইয়াছে॥ ১১॥

ব্রহ্মসংহিতায় আদিশিব কথনে উক্ত রূপ যথা॥

যাঁহাকে কালশক্তি নিয়তি বলিয়া বাখ্যা করেন, সেই নিয়তিই কালরূপ ভগবদ্বিষ্ণুশক্তি রমাদেবী, যিনি নিয়তই

তল্লিঙ্গং ভগবান্ শম্ভুর্জ্যোতীরূপঃ সনাতনঃ।
যা যোনিঃ সা পরা শক্তিরিত্যাদি ॥ ১২ ॥
শ্রীবিষ্ণুঃ ॥
যথা তৃতীয়ে ॥
তল্লোকপদ্মং স উ এব বিষ্ণুঃ
প্রাবীবিশৎ সর্ব্বগুণাবভাসং।

যস্যাযুতাযুতাংশে চ বিশ্বশক্তিরিয়ং স্থিতেতি বিষ্ণুপুরাণানুসারেণ প্রপঞ্চাত্মনস্তস্য মহাভাগবদংশস্য স্বাংশজ্যোতিরাচ্ছন্নত্বাদপ্রকটরূপস্য পুরুষস্য লিঙ্গং লিঙ্গস্থানীয়ো যঃ প্রপঞ্চোৎপাদকোঽংশঃ স এব শম্ভুরুচ্যতে ইত্যর্থঃ। বক্ষ্যতে চ। ক্ষীরং যথা দধিবিকারেতি তথা তস্য বীর্য্যাধাম-স্থানরূপায়াঃ মায়ায়া অপ্যপ্রকটরূপায়া যা যোনির্যোনিস্থানীয়োঽংশঃ প্রধানাখ্যা শক্তিরিতিপূর্ব্ববৎ ॥১২॥
তদিতি বিবৃতং শ্রীস্বামিচরণৈঃ। তল্লোকাত্মকং পদ্মং সর্ব্বান্ গুণান্ জীবভোগ্যানর্থানবভাসতে তথা তৎ। তস্মাজ্জাতঃ স এব বিষ্ণুঃ উ ইতি সম্বোধনে। প্রাবীবিশৎ প্রকর্ষেণ অলুপ্তশক্তিরপি অন্তর্যামিতয়া বিবেশ

তাঁহার বশবর্ত্তিনী। তাঁহাদিগের উভয়ে কখন বিচ্ছেদ নাই। নিত্য সত্য পরমব্রহ্ম ভগবান্ শম্ভু লিঙ্গরূপী হয়েন এবং যিনি রমাশক্তি তিনিই যোনিরূপা পরমা প্রকৃতি, এই উভয় সংযোগাত্মক বীজকে কামবীজ বলে, সেই কামবীজই ভগবান্ শ্রীকৃষ্ণের পরম আকর্ষক মহামন্ত্র হয় ॥ ১২ ॥

শ্রীবিষ্ণু ॥

যথা তৃতীয়স্কন্ধে ৮ অধ্যায়ে ১৬ শ্লোকে ॥

সেই পদ্মই লোক স্বরূপ এবং জীবের ভোগ্য সর্ব্বগুণপ্রকাশক, তাহা যে বিষ্ণু হইতে উদ্ভূত হইল, সেই বিষ্ণু অলুপ্ত শক্তি হইয়া অন্তর্য্যামিত্বরূপে তন্মধ্যে প্রবেশ করিলেন,

তস্মিন্ স্বয়ং বেদময়ো বিধাতা
স্বয়ংভুবং যং স্ম বদন্তি সোঽভূৎ ॥ ১৩ ॥
যো বিষ্ণুঃ পঠ্যতে সোঽসৌ ক্ষীরাম্বুধিশয়ো মতঃ
গর্ভোদশায়িনস্তস্য বিলাসত্বান্মুনীশ্বরৈঃ।
নারায়ণো বিরাড়ন্তর্যামীচায়ং নিগদ্যতে ॥ ১৪ ॥
বিষ্ণুধর্ম্মোত্তরাদ্যুক্তা যাঃ পূর্য্যোঽজাণ্ডমধ্যতঃ

তস্মিন্ বিষ্ণুনা অধিষ্ঠিতে পদ্মে বিধাতা ব্রহ্মাভূৎ পাদ্মে কল্পে পদ্মদ্বারেণাভিব্যক্তিং প্রাপ্ত ইতি ॥ ১৩ ॥

বিবৃণোতি সার্দ্ধেন যো বিষ্ণুরিতি তস্য গর্ভোদশায়িনো দ্বিতীয়পুরুষস্য বিলাসত্বাৎ যঃ ক্ষীরাম্বুধিশয়স্তৃতীয়ঃ পুরুষো মতঃ। স এব বিষ্ণুরত্র গুণাবতার ইত্যর্থঃ ॥ ১৪ ॥

বিষ্ণুপ্রকাশানাং বিষ্ণুত্বেন প্রকাশন্তে যে তেষাং। যদ্বা। প্রকাশশব্দো

বিষ্ণুর অধিষ্ঠান হইলে তাহা হইতে বেদময় সেই ব্রহ্মা উৎপন্ন হইলেন, জনক দৃষ্ট না হওয়াতে যাঁহাকে পণ্ডিতেরা স্বয়ম্ভু বলিয়া থাকেন অর্থাৎ পূর্ব্বকল্পের শেষে ব্রহ্মা নারায়ণের সহিত নিদ্রায় একীভুত হইয়াছিলেন, এই কারণে স্বয়ম্ভু বলিয়া উক্ত হয়েন ॥ ১৩ ॥

পণ্ডিতগণ যাঁহাকে বিষ্ণু বলিয়া পাঠ করেন, ইনি ক্ষীরোদশায়ী তৃতীয় পুরুষ, গর্ভোদকশায়ী দ্বিতীয় পুরুষের বিলাস মূর্ত্তি, ইহাঁকে নারায়ণ ও বিরাড়ন্তর্যামী অর্থাৎ ব্যষ্টির অন্তর্যামী বলাযায় ॥ ১৪ ॥

বিষ্ণুধর্ম্মোত্তরোক্ত ব্রহ্মাণ্ডগত বিষ্ণুস্বরূপে প্রকাশমান

সন্তি বিষ্ণুপ্রকাশানাং তাঃ কথ্যন্তে সমাসতঃ ॥ ১৫ ॥

যথা ॥

রুদ্রো পরিষ্টাদপরঃ পঞ্চাযুতপ্রমাণতঃ ।
অগম্যঃ সর্ব্বলোকানাং বিষ্ণুলোকঃ প্রকীর্ত্তিতঃ
তস্যোপরিষ্টাৎ ব্রহ্মাণ্ডঃ কাঞ্চনো দীপ্তিসংযুতঃ
মেরোস্তু পূর্ব্বদিগ্‌ভাগে মধ্যেতু লবণোদধেঃ ।
বিষ্ণুলোকো মহান্ প্রোক্তঃ সলিলান্তরসংস্থিতঃ ।
তত্র স্বপিতি ঘর্ম্মান্তে দেবদেবো জনার্দ্দনঃ ।
লক্ষ্মীসহায়ঃ সততং শেষপর্য্যঙ্কমাস্থিতঃ ।

বিলাসপরঃ । যদ্বা । পারিভাবিকঃ অচিন্ত্যানন্তশক্তির্নানাসম্ভবপরঃ ॥ ১৫ ॥

তা আহ অষ্টভিঃ পঞ্চাযুতপ্রমাণতঃ পঞ্চাশল্লক্ষযোজনপ্রমাণতঃ । কাঞ্চনো ব্রহ্মাণ্ডঃ । অথবা কাঞ্চনো দীপ্তিসংযুতঃ ইতি পাঠঃ । ঘর্ম্মান্তে আষাঢ়ীয়ৈ-

যে সকল পুরী আছে সংক্ষেপে তৎসমুদায় কীর্ত্তন করিতেছি ॥ ১৫ ॥

যথা ॥

রুদ্রলোকের উপরিভাগে পঞ্চ-অযুত অর্থাৎ পঞ্চাশত লক্ষ যোজন অপর একটী পুরী আছে, তাহা সমুদায় লোকের অগম্য ও বিষ্ণুলোক বলিয়া বিখ্যাত, তাহার উপরিভাগে তেজোময় কাঞ্চনভূমি, ঐ ভূমি সুমেরুর পূর্ব্বদিকে এবং লবণ সমুদ্রের মধ্যে । ইহাকে মহাবিষ্ণুলোক বলে, ঐ পুরী জলের মধ্যে অবস্থিত, ঘর্ম্মান্তে অর্থাৎ আষাঢ়ী শুক্লা একাদশীতে দেবদেব জনার্দ্দন লক্ষ্মীর সহিত নিরন্তর অনন্ত শয্যায় শয়ন করেন ॥

মেরোশ্চ পূর্ব্বদিগ্‌ভাগে মধ্যে ক্ষীরার্ণবস্থ তুঃ।
ক্ষীরাম্বুমধ্যগা শুভ্রা দেবস্থান্যা তথা পুরী।
লক্ষ্মীসহায়স্তত্রাস্তে শেষাসনগতঃ প্রভুঃ।
তত্রাপি চতুরো মাসান্ সুপ্তস্তিষ্ঠতি বার্ষিকান্।
তস্মিন্নবাচী দিগ্‌ভাগে মধ্যে ক্ষীরার্ণবস্থ তু।
যোজনানাং সহস্রাণি মণ্ডলঃ পঞ্চবিংশতিঃ।
শ্বেতদ্বীপতয়াখ্যাতো দীপঃ পরমশোভনঃ।
নরাঃ সূর্য্যপ্রভাস্তত্র শীতাংশুসমদর্শনাঃ।
তেজসা দুর্নিরীক্ষাশ্চ দেবনামপি যাদব ॥ ১৬ ॥
ব্রহ্মাণ্ডে চ ॥
শ্বেতো নাম মহানস্তি দীপঃ ক্ষীরাব্ধিবেষ্টিতঃ।

---

কাদশ্যাং। অবাচীদিগ্‌ভাগে দক্ষিণা দিগ্‌ভাগে। যোজনানাং পঞ্চবিংশতিঃ সহস্রাণি মণ্ডলে ইত্যন্বয়ঃ। যাদবত্বে বজ্রঃ ॥ ১৬ ॥

আধেয়ভেদাত্তদ্ভেদান্তরং লক্ষয়ন্নাহ ব্রহ্মাণ্ডে চেতি। ক্ষীরবারিধের্লোল-

---

অপর সুমেরুর পূর্ব্বদিকে ক্ষীরসমুদ্রের মধ্যে ক্ষীরবারির অন্তর্গত দেবোত্তমের অন্য এক শুক্লবর্ণ পুরী আছে। তথায় ঐ দেব লক্ষ্মীর সহিত মিলিত হইয়া চারিমাসের কিঞ্চিৎ অধিককাল অনন্তশয্যায় শয়ন করিয়া থাকেন ॥

তাহারই দক্ষিণভাগে ক্ষীরসাগরের মধ্যে মণ্ডলাকৃতি পঞ্চবিংশতিসহস্র যোজন পরম সুশোভন শ্বেতদ্বীপ নামে এক দ্বীপ আছে। ঐ দ্বীপে নর সকল সূর্য্যের ন্যায় প্রভা-শালী ও চন্দ্রতুল্য শুভ্র দর্শন। হে বজ্র! ঐ লোক তেজো দ্বারা দেবগণেরও দুর্নিরীক্ষ্য ॥ ১৬ ॥

ব্রহ্মাণ্ডপুরাণে

ক্ষীরসাগর বেষ্টিত লক্ষ যোজন বিস্তার শ্বেত নামে এক

লক্ষযোজনবিস্তারঃ সুরম্যঃ সর্ব্বকাঞ্চনঃ ।
কুন্দেন্দুকুমুদপ্রখ্যৈর্লোলকল্লোলরাশিভিঃ ।
ধৌতামলশিলোপেতঃ সমন্তাৎ ক্ষীরবারিধে ইতি ॥১৭॥
কিন্তু বিষ্ণুপুরাণাদৌ মোক্ষধর্ম্মে চ কীর্ত্তিতঃ ।
ক্ষীরাব্ধেরুত্তরে তীরে শ্বেতদ্বীপো ভবেদিতি ॥ ১৮ ॥
শুদ্ধোদাদুত্তরে শ্বেতদ্বীপং স্যাৎ পাদ্মসম্মতং ॥ ১৯ ॥
বিষ্ণুঃ সত্ত্বং তনোতীতি শাস্ত্রে সত্ত্বতনুঃ স্মৃতঃ ।

কল্লোলরাশিভিশ্চঞ্চলোর্ম্মিসমূহৈর্ধৌতায়া অমলশিলাস্তাভিরুপেতঃ ॥ ১৭ ॥
কিন্তু ইতি শ্বেতদ্বীপঃ কীর্ত্তিতো ভবেদিতি ॥ ১৮ ॥
তৎপাদ্মসম্মতং স্যাৎ। দ্বীপোঽস্ত্রিয়ামন্তরীপমিত্যমরাৎ ক্লীবতাপি ॥ ১৯ ॥
গুণাবতারত্রয়ং নিরূপ্য তেষু তত্র শ্রেয়স্করং বিষ্ণুং দর্শয়ন্নাহ বিষ্ণুরিতি

---

মহাদ্বীপ আছে, তাহা সুরম্য, সমুদায় কাঞ্চনময় এবং কুন্দ ইন্দু ও কুমুদতুল্য শুভ্রবর্ণ, ক্ষীরসাগরের তরঙ্গ দ্বারা তাহার অমল শিলা সকল সর্ব্বতোভাবে ধৌত হইতেছে ॥ ১৭ ॥

কিন্তু বিষ্ণুপুরাণাদিতে ও মোক্ষধর্ম্মে ক্ষীরসাগরের উত্তর তীরে শ্বেতদ্বীপ কীর্ত্তিত হইয়াছে ॥ ১৮ ॥

আর পদ্মপুরাণে বর্ণিত আছে, শুদ্ধোদের অর্থাৎ ক্ষীর-সাগরের উত্তর তীরে শ্বেত নামে এক দ্বীপ আছে ॥ ১৯ ॥

গুণাবতারত্রয় নিরূপণানন্তর তন্মধ্যে কল্যাণপ্রদ শ্রীবিষ্ণুকে দেখাইয়া কহিতেছেন ॥

বিষ্ণু সত্ত্বগুণকে প্রকাশ করেন,এ জন্য শাস্ত্রে ঐ বিষ্ণুকে সত্ত্বতনু বলিয়া কীর্ত্তন করিয়াছেন, প্রকৃতভাবে সত্ত্বে আসক্ত

অবতারগণাশ্চাস্য ভবেৎ সত্ত্বতনুস্তথা ॥ ২০ ॥
বহিরঙ্গমধিষ্ঠানমিতি বা তস্য তত্তনুঃ।
অতো নির্গুণতা সম্যক্ সর্ব্বশাস্ত্রে প্রসিদ্ধ্যতি ॥ ২১ ॥
তথাহি শ্রীদশমে ॥
হরির্হি নির্গুণঃ সাক্ষাৎ পুরুষঃ প্রকৃতেঃ পরঃ।
স সর্ব্বদৃগুপদ্রষ্টা তং ভজন্নির্গুণো ভবেদিতি ॥ ২২ ॥
তেন সত্ত্বতনোরস্মাৎ শ্রেয়াংসি স্যুরুদীরিতং।

---

তনোতি প্রকাশয়তি নতু তদাসক্তশরীর ইত্যর্থঃ। তনুরিতি উঙ্ তনাদেরিতি কর্ত্তর্য্যুঙ্। অস্যেতি পুরুষত্বেন দ্বিতীয়পুরুষেণাভেদা ॥ ২০ ॥

বহিরঙ্গমিতি অঙ্গস্য বহির্বহিরঙ্গং যদধিষ্ঠানমঙ্গস্য বহিরিত্যর্থঃ। তস্মাত্তস্য স্থিতিস্তত্র সংযোগসম্বন্ধেন নিযম্য নিয়ামকতা সম্বন্ধেন বা নতু সমবায়েন ॥২১॥

নির্গুণঃ প্রাকৃতগুণরহিতঃ। যদ্বা। পদ্মপত্রজলবৎ গুণেনানাক্রান্তঃ উপদ্রষ্টা সাক্ষী যতঃ সর্ব্বদৃক্ সর্ব্বং পশ্যতি অতঃ প্রকৃতেঃ পরঃ ॥ ২২ ॥

অস্মাৎ শ্রীবিষ্ণোঃ ॥ ২৩ ॥

শরীর নহেন, এই বিষ্ণুর যে সকল অবতার তৎসমুদায়ই সত্ত্বতনু ॥ ২০ ॥

অথবা ঐ সত্ত্বগুণ বিষ্ণুর বহিরঙ্গ অর্থাৎ অঙ্গের বাহির অধিষ্ঠানমাত্র। অতএব বিষ্ণু সর্ব্বশাস্ত্রে নির্গুণ বলিয়া প্রসিদ্ধ ॥ ২১ ॥

উক্ত বিষয়ের প্রমাণ যথা ॥

শ্রীদশমে ৮৮ অধ্যায়ে ৪ শ্লোকে ॥

হরি সাক্ষাৎ নির্গুণ পুরুষ, প্রকৃতির পর ও সর্ব্বসাক্ষী, তাঁহাকে ভজন করিলেই নির্গুণত্ব প্রাপ্তি হয় ॥ ২২ ॥

এই কারণে সত্ত্বতনু বিষ্ণু হইতেই কল্যাণ সকল হইয়া

ইত্যতো বিহিতা শাস্ত্রে তদ্ভক্তেরেব নিত্যতা ॥ ২৩ ॥

তথাহি পাদ্মে ॥

স্মর্ত্তব্যঃ সততং বিষ্ণুর্বিস্মর্ত্তব্যো ন জাতু চিৎ।

সর্ব্বে বিধিনিষেধাঃ স্যুরেতয়োরেব কিঙ্করাঃ ॥ ২৪ ॥

অতএব তত্রৈব ॥

ব্যামোহায় চরাচরস্য জগতস্তেতে পুরাণাগমা-

স্তাং তামেবহি দেবতাং পরমিকাং জল্পন্ত কল্পাবধি।

জাতুচিৎ কদাচিৎ। এতয়োঃ স্মরণবিস্মরণয়োস্তথা চ যৈর্হরিস্মৃতস্তৈঃ সর্ব্বো বিধিঃ কৃতঃ যৈর্বিস্মৃতঃ তৈঃ সর্ব্বো নিষেধঃ কৃতঃ ইত্যর্থঃ ॥ ২৪ ॥

ব্যামোহায়েতি কল্পাবধি ইতি তস্যাস্তস্যা দেবতায়াঃ কল্পপর্য্যন্তং স্থিতত্বাৎ। জগতো জগদ্বর্ত্তিনশ্চরাচরস্য মনুষ্যস্য মনুষ্যাধিকারত্বাৎ শাস্ত্রাণাং। জল্পন্ত

থাকে, এইরূপ কথিত হইয়াছে, অতএব শাস্ত্রে বিষ্ণুভক্তি-কেই নিত্যতা রূপে বিধান করিয়াছেন ॥ ২৩ ॥

উক্ত বিষয়ের প্রমাণ ॥

যথা পদ্মপুরাণে ॥

বিষ্ণু সর্ব্বদা স্মরণীয়, কখন তাঁহাকে বিস্মৃত হইবে না, যত বিধি ও নিষেধ আছে, তৎসমুদায় স্মরণ ও বিস্মরণের কিঙ্কর অর্থাৎ যাঁহারা সর্ব্বদা বিষ্ণুকে স্মরণ করেন, তাঁহারা সমস্ত বিধির কার্য্য করিয়াছেন,আর যাঁহারা তাঁহাকে বিস্মৃত হইয়াছেন,তাঁহারা সমস্ত নিষেধের কার্য্য করিয়াছেন ॥ ২৪ ॥

একারণেই ঐ পদ্মপুরাণে বলিয়াছেন ॥

যে সকল শাস্ত্রে ভগবান্ বিষ্ণুর মাহাত্ম্য বর্ণন নাই, সেই সেই পুরাণ ও তন্ত্র সকল চরাচর জগতের মোহের নিমিত্ত হয় এবং তাহারা কল্প পর্য্যন্ত সেই সেই দেবতাকে শ্রেষ্ঠ

সিদ্ধান্তে পুনরেক এব ভগবান্ বিষ্ণুঃ সমস্তাগম-
ব্যাপারেষু বিবেচনব্যতিকরং নীতেষু নিশ্চীয়তে ॥ ২৫ ॥
শ্রীপ্রথমস্কন্ধে ॥
মুমুক্ষবো ঘোররূপান্ হিত্বা ভূতপতীনথ।
নারায়ণকলাঃ শান্তা ভজন্তি হ্যনসূয়বঃ ॥ ২৬ ॥

সর্ব্বপুরাণাগম মহাবাক্যস্য সম্যদ্বিচারাযোগ্যপুরুষান্ প্রতি খণ্ডশোবদন্তিত্যর্থঃ চরাচরস্থেতি চর চল পত বদেত্যাদিনা অৎ প্রত্যয়ঃ চরাচরাদেশশ্চ। বিবেচকতাসঙ্ঘং নীতেষু প্রাপ্তেষু সমস্তানামাগমানাং শাস্ত্রাণাং ব্যাপারেষু যোগার্থ-রূঢ্যাদিবৃত্তিষু যঃ সিদ্ধান্তস্তস্মিন্ এক এব ভগবান্ বিষ্ণুর্নিশ্চীয়তে নান্যে। যদুক্তং শ্রুতিভির্ব্বহদুপলব্ধমেতদবয়ন্ত্যবশেষতয়া যত উদয়াস্তময়ৌ বিকৃতের্ম্মৃদি বাংবি' কৃতাৎ। অত ঋষয়োদধুস্ত্বয়ি মনো বচনাচরিতং কথমযথা ভবন্তি ভুবি দত্ত-পদানি নৃণামিতি ॥ ২৫ ॥

ঘোররূপান্ রজস্তমঃ স্বভাবান্ ভূতপতীন্ শ্রীব্রহ্মরুদ্রান্। শান্তাং সাত্ত্বিকীং মৎস্যকূর্ম্মাদ্যাখ্যাং। তথাপি তেষু অসূয়া ন কার্য্যেত্যুপদিশতি অনসূয়বো দেবতান্তরা নিন্দকাঃ সন্তঃ। যদুক্তং পাদ্মে। হরিরেব সদারাধ্যঃ সর্ব্বদেবেশ্বরেশ্বরঃ। ইতরে ব্রহ্মরুদ্রাদ্যা নাবজ্ঞেয়াঃ কদাচনেতি। কাশীখণ্ডে চ। পরাৎপরতরং যান্তি নারায়ণপরায়ণাঃ। তেতু তত্র ন গচ্ছন্তি যে দ্বিষন্তি মহেশ্বরমিতি ॥ ২৬ ॥

বলিয়া কীর্ত্তন করে করুক। কিন্তু সমুদায় আগমের রূঢ়ি-প্রভৃতি বৃত্তি সকলে বিচারপ্রসঙ্গ উপস্থিত হইলে সেই রূঢ্যাদি বৃত্তিতে যে সিদ্ধান্ত নিষ্পন্ন হইল, তাহাতে এক ভগবান্ বিষ্ণুই আরাধ্যরূপে নিশ্চিত হইলেন ॥ ২৫ ॥

প্রথমস্কন্ধে ২ অধ্যায়ে ২৬ শ্লোকে ॥

মুমুক্ষু ব্যক্তিগণ ঘোররূপ অর্থাৎ রজস্তমঃ স্বভাব শ্রীব্রহ্ম রুদ্রাদি ভূতপতিগণকে পরিত্যাগ করিয়া অসূয়াশূন্য মনে শান্ত নারায়ণমূর্ত্তি সকলের উপাসনা করেন ॥ ২৬ ॥

অত্র স্বাংশা হরেরেব কলাশব্দেন কীর্ত্তিতাঃ।
অতো বিধিহরাদীনাং নিখিলানাং সুপর্ব্বণাং।
।বিষ্ণোঃ স্বাংশবর্গেভ্যো ন্যূনতাভিপ্রকাশিতা ॥ ২৭ ॥
তত্রৈব ॥
অথাপি যৎপাদনখাবসৃষ্টং
জগৎবিরিঞ্চোপহৃতার্হণাম্ভঃ।
শেষং পুনাত্যন্যতমো মুকুন্দাৎ
কো নাম লোকে ভগবৎপদার্থঃ ॥ ইতি ॥ ২৮ ॥

---

ব্যাচষ্টে সার্দ্ধেন অত্রৈবেতি স্পষ্টং ॥ ২৭ ॥

অথাপীতি ব্যাখ্যাতং শ্রীস্বামিচরণৈঃ। অথেত্যর্থান্তরে যস্য পাদনখাদবসৃষ্টং নিঃসৃতমপি বিরিঞ্চোপহৃতং সমর্পিতং অর্হণাম্ভঃ অর্ঘ্যোদকং ঈশসহিতং জগৎ পুনাতি বিরিঞ্চোপহৃতং সেশমিতি চ ত্রয়োরপপ্যুপাসকত্বমুক্তং তস্মাদ্ব্যতিরিক্তঃ কো নাম ভগবৎপদস্যার্থঃ। সর্ব্বেশ্বরঃ স এবেত্যর্থঃ ॥ ২৮ ॥

উক্ত প্রথমস্কন্ধীয় পদ্যে হরির স্বীয় অংশ সকলকে কলা শব্দে কীর্ত্তন করিয়াছেন, অতএব শ্রীবিষ্ণুর অংশ সকল হইতে ব্রহ্ম রুদ্র প্রভৃতি নিখিলদেবগণের ন্যূনতা প্রকাশ হইল ॥ ২৭ ॥

ঐ প্রথমস্কন্ধে ১৮ অধ্যায়ে ২১ শ্লোকে ॥

যাঁহার পাদনখ হইতে নিঃসৃত জলকে অর্ঘ্যোদক করিয়া ব্রহ্মা মহাদেবকে উপহার দিয়াছিলেন, সেই জল ঈশ সহিত এই জগৎকে পবিত্র করিতেছেন, অতএব মুকুন্দ ব্যতিরেকে ভগবান্ এই পদের বাচ্য আর কি কেহ হইতে পারে? অর্থাৎ তিনিই সকলের ঈশ্বর ॥ ২৮ ॥

যথা মহাবারাহে॥

মৎস্যকূর্ম্মবরাহাদ্যাঃ সমা বিষ্ণোরভেদতঃ
ব্রহ্মাদ্যাস্ত্বসমাঃ প্রোক্তাঃ প্রকৃতিস্তু সমাসমেতি॥ ২৯॥
অত্র প্রকৃতিশব্দেন চিৎশক্তিরভিধীয়তে।
অভিন্নভিন্নরূপত্বাদস্যৈবোক্তা সমাঽসমা॥ ৩০॥

॥ * ॥ ইতি পুরুষাবতারাণাং গুণাবতারাণাঞ্চ নিরূপণং ॥ * ॥

---

অভেদতঃ সজাতীয়গুণাবলম্বনাৎ॥ ২৯॥

ব্যাচষ্টে অত্রেতি অভিন্না হ্লাদিন্যাদ্যা ভিন্না সন্ধিন্যাদ্যা। যদুক্তমাদিবারাহে। হ্লাদিন্যাদ্যা মহাশক্তিস্তদাত্মা তৎস্বরূপিণী। সন্ধিন্যাদ্যা মহাশক্তির্ভিন্না তৎ সহকারিণী॥ ৩০॥

॥ * ॥ ইতি পুরুষাবতারাণাং গুণাবতারাণাঞ্চ নিরূপণং ॥ * ॥

যথা মহাবরাহপুরাণে॥

বিষ্ণুর সহিত অভেদ অর্থাৎ স্বজাতীয় গুণাবলম্বন প্রযুক্ত মৎস্য, কূর্ম্ম ও বরাহ প্রভৃতি সম, ব্রহ্মাদি অসম এবং প্রকৃতি সম ও অসম বলিয়া উক্ত হইয়াছেন॥ ২৯॥

এস্থলে প্রকৃতি শব্দে চিৎশক্তি বলা যায়, অভিন্ন ও ভিন্ন রূপ প্রযুক্ত অর্থাৎ হ্লাদিনীশক্তি প্রভৃতি অভিন্না এবং সন্ধিনী প্রভৃতি ভিন্না হেতু ইহাঁর সম ও অসম এই দুই ভেদ হয়॥৩০

॥ * ॥ ইতি পুরুষাবতার ও গুণাবতার নিরূপণ ॥ * ॥

অথ লীলাবতারাশ্চ বিলিখ্যন্তে যথা মতি
শ্রীমদ্ভাগবতস্যানুসারেণ প্রায়শস্ত্বমী ॥ ১ ॥
তত্র চতুঃসনঃ ॥
শ্রীপ্রথমে ॥
স এব প্রথমং দেবঃ কৌমারং সর্গমাশ্রিতঃ।
চচার দুশ্চরং ব্রহ্মা ব্রহ্মচর্য্যমখণ্ডিতমিতি ॥ ২

অথ গুণাবতারানন্তরং ॥ ১ ॥

অত্র টীকা সনৎকুমারাদ্যবতারং তচ্চরিতং চ আহ কৌমার আর্ষঃ প্রাজাপত্যো মানব ইত্যাদীনি সর্গবিশেষনামানি যঃ পৌরুষং রূপং জগৃহে স এব দেবঃ কৌমারাখ্যং সর্গমাশ্রিতঃ সন্ ব্রহ্মা ব্রাহ্মণো ভূত্বা ব্রহ্মচর্য্যং চচার। প্রথম দ্বিতীয়াদিশব্দা নির্দ্দেশমাত্র বিবক্ষয়েত্যেষা অভেদত্বাভিব্যঞ্জকা কিন্তয়মর্থঃ। অত্র পৌরুষং রূপং যো জগৃহে পৌরুষরূপধারীত্যর্থঃ। দ্বিতীয়পুরুষস্যৈবং সর্ব্বাবতারমূলকত্বাৎ। যদুক্তমেতন্নানাবতারাণাং নিধানং বীজমব্যয়মিতি ॥ ২ ॥

অথ লীলাবতার ॥

অনন্তর যথামতি লীলাবতার সকল লিখিতেছি, কিন্তু এই সমুদায় প্রায় শ্রীমদ্ভাগবতের অনুসারে বর্ণিত হইবে ॥১॥

তন্মধ্যে চতুঃসন যথা ॥

প্রথমস্কন্ধে ৩ অধ্যায়ে ৬ শ্লোকে ॥

যে ভগবান্ ঐ বিরাট্ মূর্ত্তি ধারণ করেন, তিনিই প্রথমতঃ কৌমার নামে সৃষ্টি অবলম্বন পূর্ব্বক ব্রাহ্মণ হইয়া অখণ্ডিত দুশ্চর ব্রহ্মচর্য্য ব্রত আচরণ করিয়াছিলেন ॥ ২ ॥

চতুর্ভিরবতারোহয়মেক এব সতাং মতঃ।
সন শব্দাৎ চতুর্ষ্বেব চতুঃসন ইতি স্মৃতঃ।
শুদ্ধজ্ঞানস্য ভক্তেশ্চ প্রচারার্থমবাতরৎ।
পঞ্চষাব্দিক বালাভো গৌরঃ কমলযোনিতঃ ॥ ৩ ॥
শ্রীনারদ ॥
তত্রৈব ॥
তৃতীয়মৃষিসর্গং বৈ দেবর্ষিত্বমুপেত্য সঃ।
তন্ত্রং সাত্বতমাচষ্ট নৈষ্কর্ম্ম্যং কর্ম্মণাং যতঃ ॥ ৪ ॥

বিবৃণোতি দ্বাভ্যাং চতুর্ভিরিতি। কমলযোনিতো ব্রহ্মণঃ তদ্দ্বারেণাস্যাবতারতা ॥ ৩ ॥

তৃতীয়মিত্যস্য টীকা নারদাবতারমাহ। তৃতীয়মিতি ঋষিসর্গমুপেত্য তত্র চ দেবর্ষিত্বমুপেত্য ইত্যর্থঃ। সাত্বতং বৈষ্ণবং তন্ত্রং পঞ্চরাত্রাগমং আচষ্ট উক্তবান্ যতস্তন্ত্রাৎ নির্গতং কর্ম্মত্বং বন্ধহেতুত্বং যেভ্যস্তানি নিষ্কর্ম্মাণি তেষাং ভাবো নৈষ্কর্ম্ম্যং কর্ম্মণামেব মোচকত্বং যতো ভবতি তদাচষ্ট ইত্যর্থঃ ॥ ৪ ॥

---

সৎ সকলের মতে এই অবতার চারি মূর্ত্তিতে এক, চারিটীতেই সন শব্দ প্রয়োগ হেতু চতুঃসন বলিয়া উক্ত হইয়াছে। এই চতুঃসন শুদ্ধ জ্ঞান ও ভক্তি প্রচার নিমিত্ত অবতীর্ণ হয়েন, ইহাঁদের আকৃতি পঞ্চ ষষ্ঠ বৎসর বয়সান্বিত বালকের ন্যায়, ইহাঁরা গৌরবর্ণ ও ব্রহ্মা হইতে ইহাঁদের উদ্ভব হয় ॥৩

শ্রীনারদ ॥

প্রথমস্কন্ধের ৩ অধ্যায়ে ৮ শ্লোকে ॥

তৃতীয় নারদাবতারে দেবর্ষিত্ব প্রাপ্ত হইয়া বৈষ্ণবতন্ত্র অর্থাৎ নারদপঞ্চরাত্র প্রকাশ করিয়াছিলেন, যে তন্ত্র হইতে কর্ম্ম সকলেরও নৈষ্কর্ম্ম্য হয়, অর্থাৎ তাহা বন্ধের কারণ না হইয়া মুক্তির প্রযোজক হয় ॥ ৪ ॥

প্রবর্ত্তনায় লোকেঽস্মিন্ স্বভক্তেরেব সর্ব্বতঃ
হরির্দেবর্ষিরূপেণ চন্দ্রশুভ্রো বিধেরভূৎ ॥
আবির্ভূয়াদিমে ব্রাহ্মে কল্প এব চতুঃসনঃ।
নারদশ্চানুবর্ত্তেত কল্পেষু সকলেষপি ॥ ৫ ॥
শ্রীবরাহঃ ॥
তত্রৈব ॥
দ্বিতীয়স্তু ভবায়স্য রসাতলগতাং মহীং।
উদ্ধরিষ্যন্নুপাদত্ত যজ্ঞেশঃ শৌকরং বপুঃ ॥ ৬

বিষ্ণোতি দ্বাভ্যাং প্রবর্ত্তনায়েতি হরির্দ্বিতীয়পুরুষো বিধেরিতি স্বভক্ত ব্রহ্মদ্বারেণেত্যর্থঃ। আদিমে আদিভবে ॥ ৫ ॥

দ্বিতীয়স্তু ইত্যত্র টীকা অস্য বিশ্বস্য ভবায় উদ্ভবায়। মহীমুদ্ধরিষ্যন্নিতি কর্ম্মোক্তিঃ। এবং সর্ব্বত্রাবতারস্তৎকর্ম্মচোক্তমিত্যনুসন্ধেয়মিত্যেষা। উপাদত্ত স্বীকৃতবান্ ॥ ৬ ॥

হরি এই লোকে সর্ব্বত্র স্বীয় ভক্তি প্রবর্ত্তনের নিমিত্ত চন্দ্রবর্ণ মূর্ত্তি ধারণ পূর্ব্বক বিধাতা হইতে আবির্ভূত হয়েন। ব্রাহ্মকল্পে এই চতুঃসন এবং নারদ অবতীর্ণ হইয়া প্রতি কল্পে অনুবর্ত্তিত হইয়া থাকেন ॥ ৫ ॥

শ্রীবরাহ ॥

প্রথমস্কন্ধে ৩ অধ্যায়ে ৭ শ্লোকে ॥

ভগবান্ যজ্ঞেশ্বর এই ব্রহ্মাণ্ডের উদ্ভব নিমিত্ত দ্বিতীয় শূকরাকার শরীর ধারণ করিয়া রসাতলগতা ধরার উদ্ধার করেন ॥ ৬ ॥

দ্বিতীয়ে চ ॥
যত্রোদ্যতঃ ক্ষিতিতলোদ্ধরণায় বিভ্রৎ
ক্রৌড়ীং তনুং সকলযজ্ঞময়ীমনন্তঃ।
অন্তর্মহার্ণব উপাগতমাদিদৈত্যং
তং দংষ্ট্রয়াদ্রিমিব বজ্রধরো দদারেতি ॥ ৭ ॥
দ্বিরাবিরাসীৎ কল্পেঽস্মিন্নাদ্যে স্বায়ম্ভুবান্তরে।
ঘ্রাণাদ্বিধের্ধরোদ্ধৃত্যৈ চাক্ষুষীয়েতু নীরতঃ ॥ ৮ ॥

যত্রেতি টীকা যত্র যদা ক্ষিতিতলোদ্ধরণার্থং বারাহীং তনুং বিভ্রৎ সন্নুদ্যতোঽনন্তস্তদা তং প্রসিদ্ধং হিরণ্যাক্ষং দংষ্ট্রয়া দদারেত্যেষা স্বামী তং কীদৃশং অন্তর্মহার্ণবস্যান্তর্মধ্যে উপাগতমুপস্থিতং অদ্রিমিবেত্যুপমা। প্রাক্ কল্পাগতস্তত্তৎক্রিয়াস্মরণার্থা ॥ ৭ ॥

বিবৃণোতি যাবন্মৎস্যাবতারং দ্বিরিতি অস্মিন্ কল্পে শ্বেতবরাহকল্পে। বিধের্ঘ্রাণাদিতি স্বভক্তবিধিদ্বারেণেত্যর্থঃ। চাক্ষুষীয়ে ষষ্ঠমন্বন্তরে নীরত ইত্যপূর্ব্বত্বং ॥ ৮ ॥

---

দ্বিতীয়স্কন্ধে ৭ অধ্যায়ে ১ শ্লোকে ॥

ব্রহ্মা কহিলেন, বৎস নারদ! ভগবান্ অনন্ত ক্ষিতিতল উদ্ধার নিমিত্ত সর্ব্বযজ্ঞময়ী বরাহতনু ধারণ করিয়া মহার্ণব মধ্যে সমাগত আদিদৈত্য প্রসিদ্ধ হিরণ্যাক্ষকে বজ্রধর ইন্দ্র যেমন পর্ব্বত বিদীর্ণ করেন, তাহার ন্যায় দন্ত দ্বারা বিদারিত করিয়াছিলেন ॥ ৭ ॥

এই বর্ত্তমান শ্বেতবরাহকল্পে বরাহদেব দুইবার আবির্ভূত হয়েন, প্রথম স্বায়ম্ভুবমন্বন্তরে পৃথিবী উদ্ধারার্থ ব্রহ্মার নাসারন্ধ্র হইতে, দ্বিতীয়বার চাক্ষুষমন্বন্তরে ধরার উদ্ধার বিষয়ে জল হইতে উৎপন্ন হয়েন ॥ ৮ ॥

বাসুদেবাদিলীলাস্তু মথুরাদ্বারকাদিষু।
তত্তদ্রূপৈর্ব্রজান্তস্তু বাল্যেহাভিশ্চ দর্শিতাঃ॥ ১৪॥
যথা শ্রীদাম্নি তার্ক্ষ্যত্বং প্রাপ্তে সোঽপি চতুর্ভুজঃ।
আদিত্যেষথ লব্ধেষু বভৌ দ্বাদশভির্ভুজৈঃ॥ ১৫॥
তথা সাঙ্কর্ষণী লীলা দৈত্যসংহারিকাপি চ।
মূর্ত্তয়ো মাথুরে ভান্তি শ্রীপ্রদ্যুম্নানিরুদ্ধয়োঃ।

ব্রজান্তর্ব্রজমধ্যে॥ ১৪॥
ব্রজমধ্যে শ্রীবাসুদেবলীলামুদাহরন্তি যথেতি। ত্বষ্টো মরীচিস্তস্যাপত্যমিতি র্ক্ষঃ কশ্যপস্তদপত্যমিতি তার্ক্ষ্যো গরুড়ঃ। আদিত্যেষু দ্বাদশসূর্য্যেষু॥ ১৫॥
শ্রীসঙ্কর্ষণাদিত্রয়লীলামুদাহরন্নাহ তথেতি যা মূর্ত্তয়ঃ॥ ১৬॥

ইহা অংশ দ্বারা প্রকাশ হইয়াছে, মথুরা ও দ্বারকাদি স্থানে বাসুদেবাদি লীলা প্রকাশ করিয়াছেন, তথা ব্রজমধ্যে বাল্য চেষ্টা দ্বারা তত্তদ্রূপে অর্থাৎ বাসুদেবাদি রূপে সেই সেই লীলা প্রদর্শিত হইয়াছে, যথা॥ ১৩॥ ১৪॥

যখন শ্রীদাম গরুড় হইতেন, তখন শ্রীকৃষ্ণ চতুর্ভুজ নারায়ণমূর্ত্তি ধারণ করিয়া, তাঁহার স্কন্ধে আরোহণ করিতেন। অপর যৎকালীন শ্রীকৃষ্ণ কালিয়দমন পূর্ব্বক গাত্রোত্থান করেন, সেই সময় তাঁহার অতিশয় শীত হইয়াছিল, তন্নিবারণার্থ দ্বাদশ সূর্য্য আগমন করিয়া, শ্রীকৃষ্ণের চরণে প্রণত হইলে, তিনি বাল্যলীলায় দ্বাদশবাহু বাসুদেবমূর্ত্তি প্রকটন পুরঃসর প্রত্যেকের মস্তকে হস্ত প্রদান করিয়াছিলেন, একারণ অদ্যাপি বৃন্দাবনে দ্বাদশাদিত্য-ঘাট ও দ্বাদশাদিত্যলীলা বলিয়া প্রসিদ্ধ স্থান আছে॥ ১৫॥

তথা দৈত্যসংহারিকা সঙ্কর্ষণী লীলা প্রদর্শিত হইয়াছে, অপর মথুরামণ্ডলে শ্রীপ্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই দুই মূর্ত্তি প্রকাশ

যাঃ শ্রীগোপালতাপন্যাং বারাহাদিষু চ শ্রুতাঃ ॥ ১৬ ॥
এবং পুরুষলীলানাং প্রাকট্যমিহ মাথুরে।
অনন্তশায়িরূপাভিঃ ক্রিয়তে সুষ্ঠু মূর্ত্তিভিঃ ॥ ১৭ ॥
যদা যদা চ সা লীলা কৃষ্ণেন প্রকটীকৃতা।
ভবেত্তত্তদুপাখ্যানং পুরাণেষ্বিতি বিশ্রুতং॥ ১৮ ॥
যানি রামাদিরূপাণি প্রাদুশ্চক্রে স্বকেলিষু।
তান্যধিষ্ঠানরূপেণ রাজন্তেঽদ্যাপি মাথুরে ॥ ১৯ ॥
গোপরার্দ্ধপয়ঃ পূরৈর্জনিতঃ ক্ষীরবারিধিঃ।
মমন্থাজিতরূপস্তং গোপৈর্দেবাসুরীকৃতৈঃ ॥ ২০ ॥

সুষ্ঠু প্রাকট্যং ক্রিয়ত ইতি যোজ্যং ॥ ১৭ ॥
তৎ তদা যদ্বং পাপং প্রতিজহি জগন্নাথনম্রস্থ তস্ম ইতিবচ্ছস্মপ্রযুক্তে-নৈকেন তদাদিপদেন যদ্যদাদ্যাকর্ষণাৎ ॥ ১৮ ॥
অধিষ্ঠানরূপেণ প্রতিমারূপেণ ॥ ১৯ ॥
যঃ ক্ষীরবারিধির্জনিতস্তং মমন্থেত্যন্বয়ঃ ॥ ২০ ॥

পাইতেছেন, এই সকল মূর্ত্তি গোপালতাপনী ও বরাহাদি পুরাণ সকলে বিশ্রুত আছে ॥ ১৬ ॥

এই প্রকার অনন্তশায়ি রূপ মূর্ত্তিসমূহ দ্বারা শ্রীকৃষ্ণ মথুরাপুরে সুন্দররূপে পুরুষাবতারের লীলা সকল প্রকাশ করিয়াছেন ॥ ১৭ ॥

শ্রীকৃষ্ণ যখন যখন যে যে লীলা প্রকাশ করিয়াছেন, পুরাণ সকলে সেই সেই লীলার উপাখ্যান বিশ্রুত আছে॥ ১৮

স্বকীয় লীলা সকলে যে সমুদায় রামাদি রূপ প্রকটন করিয়াছেন, অদ্যাপি মথুরাপুরে তৎসমুদায় প্রতিমারূপে বিরাজ করিতেছেন ॥ ১৯ ॥

পরার্দ্ধসংখ্যা গাভীর দুগ্ধ দ্বারা যে ক্ষীরসাগর উৎপন্ন

অতএব ব্রহ্মাণ্ডে ॥

যো বৈকুণ্ঠে চতুর্ব্বাহুর্ভগবান্ পুরুষোত্তমঃ।
য এব শ্বেতদ্বীপেশো নরো নারায়ণশ্চ যঃ।
স এব বৃন্দাবনভূবিহারী নন্দনন্দনঃ।
এতস্যৈব পরেঽনন্তা অবতারা মনোহরাঃ।
মহাগ্নেরিহ যদ্বৎ স্যুরুল্কাঃ শতসহস্রশঃ।

যো ভগবান্নন্দনন্দনঃ বৈকুণ্ঠে চতুর্ব্বাহুঃ। য এব নন্দনন্দন এব শ্বেতদ্বীপস্য ঈশঃ অনিরুদ্ধাখ্য ঈশ্বরঃ। য এব নন্দনন্দন এব নরোনারায়ণশ্চ.অত্র যদ্যপি নরনারায়ণয়োরেক এবাবতারস্তথাপ্যন্য-নারায়ণভ্রমনিরাসায় নরপদমত্র বিশেষণং দত্তং সাহচর্য্যাৎ তৎসহচারী তদ্ভ্রাতেতি পর্য্যবসিতার্থঃ। স এব নন্দনন্দন এব বৃন্দাবনভূবিহারী বৃন্দাবনে যা ভুবঃ প্রকটস্থানানি তেষু বিহারীত্যর্থঃ। যদ্বা। বৃন্দাবনে যো ভুবাং স্থানানাং বিহারস্তদ্বিশিষ্ট ইত্যর্থঃ। অত্র তাদৃশস্থাননিকরস্য বৃন্দাবনপ্রদেশমাত্রেষু বিশ্রামাত্তত্রত্যাবতাররূপেণ অত্র তত্র বিহারীত্যর্থঃ। অত্র চতুর্বাহ্বাদীননূদ্য নন্দনন্দনস্য বিধেয়ত্বেন কেচিদ্ব্যাচক্ষত তানাহ এতস্যৈবেতি এতস্যৈব নন্দনন্দনস্যৈব নতু তেষামেষ ইত্যর্থঃ। দৃষ্টান্তমাহ মহাগ্নেরিতি ইবেতি বাক্যালঙ্কারে এবকারার্থে বা। তস্যৈব মহাগ্নেরেব তে

হইয়াছিল, দেবাসুরমূর্ত্তিধারি গোপগণ সহ ভগবান্ অজিত তাহা স্বয়ং মন্থন করিয়াছিলেন ॥ ২০ ॥

অতএব ব্রহ্মাণ্ডপুরাণে ॥

যে ভগবান্ শ্রীনন্দনন্দন পুরুষোত্তম বৈকুণ্ঠে চতুর্ব্বাহু, যে ভগবান্ শ্রীনন্দনন্দন শ্বেতদ্বীপের ঈশ্বর, অনিরুদ্ধ নামক যে ভগবান্ শ্রীনন্দনন্দন নর নারায়ণ, সেই নন্দনন্দনই বৃন্দাবনভূমিবিহারী। এই নন্দনন্দনেরই মনোহর অবতার সকল অসংখ্য। যেমন মহাগ্নি হইতে শতসহস্র উল্কা উৎ-

তত্রৈব লীলা একত্বং ব্রজেয়ুস্তে হরৌ তথেতি ॥ ২১ ॥
ইতি সিদ্ধা প্রভোরস্য মহদংশৈস্তু যুক্ততা।
অতএব পুরাণাদৌ কেচিন্নরসখাত্মতাং।
মহেন্দ্রানুজতাং কেচিৎ কেচিৎ ক্ষীরাব্ধিশায়িতাং।
সহস্রশীর্ষতাং কেচিৎ কেচিদ্বৈকুণ্ঠনাথতাং।
ব্রূয়ুঃ কৃষ্ণস্য মুনয়স্তত্তদ্বৃত্ত্যাবগামিনঃ ॥ ২২ ॥

অবতারাস্তত্রৈব নন্দনন্দন এব হরৌ অত্র পদস্য তন্ত্রতয়া দ্বাভ্যামন্বয়ঃ কৃতি-প্রযত্নপ্রযোজ্যঃ ॥ ২১ ॥

মহদংশৈর্মহদ্ভিরংশৈশ্চেত্যর্থঃ। অতএব মহদংশযোগাদেব। কেচিৎ পরাশরাদয়ঃ। মহেন্দ্রানুজতাং বামনতাং সহস্রশীর্ষতাং। প্রথমপুরুষতাং তত্তদ্বৃত্ত্যাবগামিনো মুনয়ো ব্রূয়ুর্নতু তেষাং দোষ ইতি ভাবঃ ॥ ২২ ॥

পন্ন হইয়া পুনর্ব্বার তাহাতেই লীন হয়, তদ্রূপ নন্দনন্দন হরি হইতে অবতার সকল উৎপন্ন হইয়া পুনর্ব্বার তাঁহাতেই গিয়া প্রবেশ করেন ॥ ২১ ॥

অতএব প্রভু শ্রীকৃষ্ণের মহৎ অংশ সকল দ্বারা যুক্ততা প্রসিদ্ধ, একারণ পুরাণাদিতে কোন কোন ঋষিগণ শ্রীকৃষ্ণের নরসখ-নারায়ণত্ব, কোন কোন ঋষিগণ বামনত্ব, কোন কোন ঋষিগণ ক্ষীরাব্ধিশায়িত্ব, কোন কোন ঋষিগণ সহস্রশীর্ষতা অর্থাৎ প্রথম পুরুষত্ব এবং কোন কোন ঋষিগণ বৈকুণ্ঠনাথত্ব বলিয়া বর্ণন করিয়াছেন, কিন্তু যে ঋষি যে ভাবাক্রান্ত তিনি সেই মূর্ত্তির অনুগামী হইয়া তত্তন্মূর্ত্তিরূপে শ্রীকৃষ্ণকে বর্ণন করিয়াছেন ॥ ২২ ॥

উপোদ্ঘাতং সমাপ্যাথ প্রকৃতং লিখ্যতে পুনঃ ॥ ২৩ ॥
অজো জন্মবিহীনোঽপি জাতো জন্মাবিরাচরৎ ॥ ২৪ ॥
নন্বেকস্য কিলাজত্বং জন্মিত্বঞ্চ বিরুধ্যতে।
ইত্যাশঙ্ক্যাহ ভগবানচিন্ত্যৈশ্বর্য্যবৈভবঃ ॥ ২৫ ॥
তত্র তত্র যথা বহ্নিস্তেজোরূপেণ সন্নপি।
জায়তে মণিকাষ্ঠাদের্হেতুং কিঞ্চিদবাপ্য সঃ ॥ ২৬ ॥

প্রকৃতং প্রস্তুতং ॥ ২৩ ॥
আবিরাচরৎ আবিশ্চকার ॥ ২৪ ॥
বিরুদ্ধ্যতে বিরুদ্ধং ভবতি ॥ ২৫ ॥
তত্র মণিকাষ্ঠাদৌ সন্নপি বর্ত্তমানোঽপি মণিকাষ্ঠাদেঃ সকাশাৎ আদিনা তৃণাদীনা গ্রহণং। হেতুং ঘর্ষণাদিকং অবাপ্য জায়তে প্রাদুর্ভবতি ॥ ২৬ ॥

যাহা হউক প্রাসঙ্গিক প্রস্তাব সমাপনানন্তর পুনর্ব্বার প্রকৃত প্রস্তাব লিখিতেছি ॥ ২৩ ॥

"তৃতীয়স্কন্ধের ২ অধ্যায়ে ২১ শ্লোকে" "স্বয়ং ত্বসাম্যাতিশয়" এই পদ্যের চতুর্থ চরণে যে অজ শব্দ আছে, তাহার অর্থ এই, যিনি জন্মবিহীন হইয়াও, জাত শব্দের অর্থ জন্ম অর্থাৎ প্রাদুর্ভূত হইয়াছিলেন ॥ ২৪ ॥

অহে! এস্থলে যদি এরূপ আশঙ্কা কর, একের অজত্ব ও জন্মিত্ব অর্থাৎ যাঁহার জন্ম নাই, তিনিই জন্ম গ্রহণ করেন, এ কিরূপে সম্ভব হয়, এ বিষয়ের সমাধান এই যে, তিনি ভগবান্ অর্থাৎ অচিন্ত্যৈশ্বর্য্যবৈভবশালী, তাঁহাতে সকলই সম্ভব হয় ॥ ২৫ ॥

অগ্নি যেমন মণিকাষ্ঠাদিতে তেজরূপে বর্ত্তমান থাকিলেও ঐ মণিকাষ্ঠাদির ঘর্ষণ রূপ হেতু-প্রাপ্ত হইয়া প্রকাশ পায় ॥ ২৬ ॥

অনাদিমেব জন্মাদিলীলামেব তথাদ্ভুতাং।
হেতুনা কেনচিৎ কৃষ্ণঃ প্রাদুষ্কুর্য্যাৎ কদাচন॥ ২৭॥
স্বলীলাকীর্ত্তিবিস্তারাল্লোকেষনুজিঘৃক্ষুতা।
অস্য জন্মাদিলীলানাং প্রাকট্যে হেতুরুত্তমাঃ॥ ২৮॥
তথা ভয়ঙ্করতরৈঃ পীড্যমানেষু দানবৈঃ।
প্রিয়েষু করুণাপ্যত্র হেতুরিত্যুক্তমেব হি॥ ২৯॥

দার্ষ্টান্তিকমাহ অনাদিমিতি। জন্মাদিলীলানামনাদিত্বং কথমিত্যাহ অদ্ভুতাং তর্কাদ্যগোচরামিত্যর্থঃ। অলৌকিকাশ্চ যে ভাবা ন তাংস্তর্কেণ যোজয়েদিতি স্মৃতেঃ অলৌকিকসিদ্ধেভূষণমেতন্ন দূষণমিতি ন্যায়াচ্চ। কদাচন বৈবস্বতমন্বন্তরীয়াষ্টাবিংশচতুর্যুগীয় দ্বাপরশেষে॥ ২৭॥

হেতুমাহ সলিলেতি অনুজিঘৃক্ষুতা অনুগ্রহং কর্ত্তুমিচ্ছতা। অস্য শ্রীকৃষ্ণস্য॥ ২৮॥

স্বশান্তরূপেষপীতি যোজনয়া সঙ্গময়ন্নাহ তথেতি প্রিয়েষপি করুণা হেতুরিতি যোজ্যং॥ ২৯॥

তাহার ন্যায় শ্রীকৃষ্ণ কোন অনির্ব্বচনীয় কারণ অবলম্বন করিয়া কখন অর্থাৎ বৈবস্বত মন্বন্তরীয় অষ্টাবিংশ চতুর্যুগীয় দ্বাপরযুগের শেষে অদ্ভুত অনাদি জন্মাদি লীলা প্রকাশ করিয়া থাকেন॥ ২৭॥

স্বীয় লীলা কীর্ত্তি বিস্তার দ্বারা লোক সকলের প্রতি অনুগ্রহ করণেচ্ছাই শ্রীকৃষ্ণের জন্মাদি সকলের প্রাকট্য বিষয়ে উত্তম হেতু॥ ২৮॥

তথা ভয়ঙ্কর দানবগণ কর্ত্তৃক প্রিয়তম সকল পীড়িত হইলে তাহাদের প্রতি করুণাই এস্থলে হেতু, ইহাই উক্ত হইল॥ ২৯॥

ভূমিভারাপহারায় ব্রহ্মাদ্যৈস্ত্রিদশেশ্বরৈঃ।
অভ্যর্থনন্তু যত্তস্য তত্তবেদানুষঙ্গিকং ॥ ৩০ ॥
চেদদ্যাপি দিদৃক্ষেরন্ উৎকণ্ঠার্ত্তা নিজপ্রিয়াঃ।
ং লীলাং ততঃ কৃষ্ণো দর্শয়েত্তান্ কৃপানিধিঃ ॥৩১
কৈরপি প্রেমবৈবশ্যভাগ্‌ভির্ভাগবতোত্তমৈঃ।
অদ্যাপি দৃশ্যতে কৃষ্ণঃ ক্রীড়ন্ বৃন্দাবনান্তরে ॥ ৩২ ॥

অংশকার্য্যমপ্যংশিনি ঘটয়িত্বা হেত্বাভাসমাহ ভূমীতি ॥ ৩০ ॥
নম্বু তৎকালাবচ্ছেদ এব তস্য তাদৃশী লীলা শ্রুতিস্মৃতিসিদ্ধান্তি সম্প্রতি ভজনানুসন্ধানান্নাজন্মান্তরীয়শুভাদৃষ্টিতস্তাদৃশকাল উপস্থিত এব দর্শনাদি-ভবতীতি শঙ্কাং পরিহরন্নাহ চেদিতি তান্ নিজপ্রিয়ান্ ॥ ৩১ ॥
ঐতিহ্যপ্রমাণেনাহ কৈরপীতি ॥ ৩২ ॥

অংশের কার্য্যও অংশিতে ঘটনা করিয়া হেতুর আভাস বলিতেছেন। যথা ভূমির ভার অপহরণ নিমিত্ত ব্রহ্মাদি দেবেশ্বরগণ কর্ত্তৃক শ্রীকৃষ্ণের যে আরাধনা, তাহাই এস্থলে আনুষঙ্গিক ॥ ৩০ ॥

অদ্যাপি যদি নিজপ্রিয় ভক্তগণ উৎকণ্ঠায় কাতর হইয়া যে যে লীলা দেখিতে ইচ্ছা করেন, কৃপানিধি শ্রীকৃষ্ণ তাঁহাদিগকে সেই সেই লীলা দেখাইয়া থাকেন ॥ ৩১ ॥

ঐতিহ্য অর্থাৎ ইতিহাসপরম্পরাগত প্রবাদ কথা দ্বারা কহিতেছেন। কোন কোন ভাগবতোত্তম প্রেমে বিবশ হইয়া অদ্যাপিও শ্রীকৃষ্ণ বৃন্দাবন মধ্যে ক্রীড়া করিতেছেন দেখিতে ॥ ৩২ ॥

কিঞ্চ ॥ ৩৩ ॥

যস্য পারিষদাদীনামপ্যুক্তা নিত্যমূর্ত্তিতা

তস্যেশ্বরেশিতুর্নিত্যমূর্ত্তিত্বে কা বিচিত্রতা ॥ ৩৪ ॥

তথাপি শুষ্কবাদৈকনিষ্ঠানাং হেতুবাদিনাং।

তূষ্ণীম্ভাবায় বচনং পুরাণাদের্বিলিখ্যতে ॥ ৩৫ ॥

তথাহি ।দশমে ব্রহ্মস্তুতৌ ॥

তস্য জন্মাদিলীলানাং প্রাকট্যেঽপি নিত্যত্বং প্রদর্শ্য তন্মূর্ত্তের্নিত্যত্বং বক্তুং প্রক্রমতে কিঞ্চেতি ॥ ৩৩ ॥

নিত্যমূর্ত্তিতা উক্তা অন্যৈঃ পরিজনৈর্মুক্তৈর্নিত্যৈশ্চ পরিসংবৃত ইত্যাদি শ্রীপাদ্মোত্তরখণ্ডবচনেন কথিতেত্যর্থঃ। কা বিচিত্রতা ন কিমপি বৈচিত্র্যমিত্যর্থঃ ॥ ৩৪ ॥

শুষ্কোঽফলো যো বাদস্তন্মাত্র নিষ্ঠানাং। যদ্বা। শুষ্ক এব বাদো যেষু তানি অসত্তর্কজরন্মীমাংসা সৌগতশাস্ত্রাণি তেষু একনিষ্ঠা যেষাং ॥ ৩৫ ॥

---

।কৃষ্ণের জন্মাদি লীলা সকলের প্রকটতাতেও নিত্যত্ব দেখাইয়া তদীয় মূর্ত্তির নিত্যত্ব বলিবার নিমিত্ত আরম্ভ করিতেছেন যথা—॥ ৩৩ ॥

শ্রীকৃষ্ণের পারিষদগণেও যখন নিত্য মূর্ত্তিতা বলিয়া কথিত হইয়াছে, তখন সেই শ্রীকৃষ্ণ ঈশ্বর, তাঁহার নিত্য মূর্ত্তিত্ববিষয়ে বিচিত্রতা কি ? ॥ ৩৪ ॥

তথাপি শুষ্কবাদমাত্রনিষ্ঠহেতু বাদিদিগের তূষ্ণীম্ভাবের নিমিত্ত পুরাণাদির বচন সকল লিখিতেছি ॥ ৩৫ ॥

উক্ত বিষয়ের প্রমাণ যথা—

শ্রীদশমে ব্রহ্মস্তবে ১৪ অধ্যায়ে ২১ শ্লোকে ॥

মায়াত উদ্যদপি যৎ সদিবাবভাতি ॥ ৩৬ ॥

অনাদেয়মহেয়ঞ্চ রূপং ভগবতো হরেঃ।

মায়াতো দুস্তর্কশক্তিত উদ্যৎ উদ্ভবৎ যদপি প্রলীনং ভবচ্চ অপি শব্দস্য চার্থত্বাৎ তস্মাদিদং জগদশেষমসৎস্বরূপং স্বপ্নাভমস্তধিষণং পুরুদুঃখমিতি পূর্ব্বার্দ্ধে স্থিতমিদং জগদিতি বিশেষ্যং ত্বয়ি সদিব অবভাতি ত্বদীয় তত্তৎসত্তয়ৈব যৎকিঞ্চিত্তত্তৎসত্তাং প্রাপ্নোতীত্যর্থঃ। মায়াযা অপি ত্বচ্ছক্তিত্বেন ত্বদাশ্রয়তা-মাত্রতঃ সত্তাবাদিতি ভাবঃ। তাদৃশ ত্বদ্ব্যতিরেকেতু পূর্ব্বার্দ্ধে অসৎস্বরূপ-মিত্যাদিবিশেষণচতুষ্টয়ং মন্তব্যং। নন্ন মায়াশ্রিত্য কথমেতৎ সত্ত্বেন ভাতীত্যাহ নিত্যেতি নিত্যা সুখস্বরূপা বোধরূপা চ তন্মূর্নরাকৃতিপরব্রহ্মরূপো বিগ্রহো যস্য তস্মিন্ অতএব শ্রীস্বামিচরণৈঃ সদিবেত্যুপলক্ষণমেতৎ নিত্যমিব সুখমিব চেতনমিব চেতি ব্যাখ্যাতং। ত্বয়ি স্বামাশ্রিত্যেতি শ্রীতোষণীকারচরণৈঃ। অথবা উদ্যদিত্যত্র উৎপূর্ব্বাদিনধাতোঃ উদ্গমনার্থমুদ্ভবনার্থত্বঞ্চ শ্লিষ্টং যদস্মাৎ। যদ্বা। মায়াত উদ্যদপি জগৎ ত্বয়ি স্বামাশ্রিত্য যৎ জ্ঞানান্বিতং সদিব নিত্য-মিবাবভাতি গত্যর্থস্য জ্ঞানার্থত্বাৎ ॥ ৩৬ ॥

রূপং মূর্ত্তিঃ অনাদেয়মগ্রাহ্যং অজন্যমিত্যর্থঃ। তর্হি পরিত্যাজ্যমিত্যাহ

---

ব্রহ্মা কহিলেন, অতএব অসৎ স্বরূপ, স্বপ্নতুল্য, প্রতি-ভাসশূন্য, দুঃখবহুল, এই যে অশেষ জগৎ, নিত্যসুখ ও নিত্যজ্ঞানময় মূর্ত্তি অনন্ত যে আপনি, আপনাতে মায়া দ্বারা উদ্ভূত হওয়াতে যদিও শেষে বিনশ্বর, তথাচ নিত্যবৎ প্রকাশ পাইতেছে, অর্থাৎ আপনি অধিষ্ঠান হওয়াতে আপনার গুণে তত্তৎপ্রকারে প্রকাশিত হইতেছে ॥ ৩৬ ॥

ব্রহ্মাণ্ডপুরাণে

যান্ নিন ও অপরিত্যাজ্য তাহা

আবির্ভাবতিরোভাবাবস্যোক্তে গ্রহমোচনে ॥ ৩৭ ॥

শ্রীবৃহদ্বৈষ্ণবে ॥

নিত্যাবতারো ভগবান্নিত্যমূর্ত্তির্জগৎপতিঃ।

নিত্যরূপো নিত্যগন্ধো নিত্যৈশ্বর্য্যসুখানুভূঃ ॥ ৩৮ ॥

পাদ্মে।

শ্রীব্যাসাম্বরীষসম্বাদে শ্রীকৃষ্ণং প্রতি শ্রীব্যাসবচনং ॥

ত্বামহং দ্রষ্টুমিচ্ছামি চক্ষুর্ভ্যাং মধুসূদন।

অহেয়ং অত্যাজ্যং। নমু তর্হি পুরাণেষু জন্মগ্রহণমোচনে কথং শ্রূয়তে ইত্যাহ অস্য গ্রহমোচনে আবির্ভাবতিরোভাবৌ উক্তে কথিতে ইত্যন্বয়ঃ। অত্র অনুবাদস্যৈব লিঙ্গগ্রহণং। যদ্বা। আবির্ভাবতিরোভাবাবেব গ্রহমোচনে উক্তে ইতি যোজ্যং ॥ ৩৭ ॥

নম্বস্তু তাবচ্ছরীরস্য নিত্যত্বং তদীয়ং গন্ধাদিকমপি নিত্যমিত্যাহ নিত্যাবতার ইতি নিত্যা অবতারা যস্য অবতারিণস্তস্য নিত্যত্বে কা কথেত্যর্থঃ। যদুক্তং শ্রীবারাহে। মাং নিত্যং মথুরাং বিদ্ধি বনং বৃন্দাবনং তথা। মমাবতারো নিত্যোঽয়মত্র মাসংশয়ং কৃথা ইতি ॥ ৩৮ ॥

বেদশিরসঃ উপনিষদঃ ॥ ৩৯ ॥

আবির্ভাব এবং তিরোভাবার্থ গ্রহণ ও মোচন বলিয়া উক্ত হইয়াছে ॥ ৩৭ ॥

বৃহদ্বিষ্ণুপুরাণে যথা—

ভগবান্ জগৎপতির অবতার সকল নিত্য, তাঁহার মূর্ত্তি নিত্য, তাঁহার রূপ নিত্য, তাঁহার গন্ধ নিত্য এবং তিনি নিত্য ঐশ্বর্য্য ও নিত্য সুখস্বরূপ ॥ ৩৮ ॥

পদ্মপুরাণে ব্যাসাম্বরীষসম্বাদে শ্রীকৃষ্ণের প্রতি ব্যাসবাক্য যথা—

হে মধুসূদন! আমি চক্ষুর্দ্বয় দ্বারা আপনাকে দেখিতে

যত্তৎ সত্যং পরং ব্রহ্ম জগদ্যোনিং জগৎপতিং।
বদন্তি বেদশিরসশ্চাক্ষুষং নাথ মেঽস্তু তৎ॥ ৩৯॥
শ্রীকৃষ্ণবাক্যং॥
পশ্য ত্বং দর্শয়িষ্যামি স্বরূপং বেদগোপিতং।
ততোঽপশ্যমহং ভূপ বালং কালাম্বুদপ্রভং।
গোপকন্যাবৃতং গোপং হসন্তং গোপবালকৈঃ।
কদম্বমূল আসীনং পীতবাসসমচ্যুতং॥ ৪০॥
তত্রৈবাগ্রে॥
ততো মামাহ ভগবান্ বৃন্দাবনচরঃ স্ময়ন্।

ততঃ শ্রীকৃষ্ণবচনানন্তরং ভূপ হে অম্বরীষ বালং ষোড়শবর্ষীয়ং যদুক্তমগ্রে।প্রহ্লাদচরণৈঃ বর্ষাদাষোড়শাদ্বাল্যমিতি লোকে মতান্তরমিতি॥ ৪০॥

---

ইচ্ছা করিতেছি, উপনিষৎ সকল আপনাকে যে কোন সত্য, পরমব্রহ্ম, জগৎযোনি ও জগৎপতি বলিয়া বর্ণন করেন, হে নাথ! তাহাই আমার চক্ষুর্গোচর হউক॥ ৩৯॥

শ্রীকৃষ্ণ কহিলেন হে মুনে! অবলোকন কর, আমি তোমাকে দেবগুহ্য মূর্ত্তি দর্শন করাইতেছি॥

শ্রীকৃষ্ণের এই বাক্যের পর ব্যাস কহিলেন॥

রাজন্! তাহার পর আমি শ্রীকৃষ্ণকে দর্শন করিয়াছিলাম, আহা! সেই মূর্ত্তির কি আশ্চর্য্য শোভা, তাহা নীলাম্বুদপ্রভ বালরূপ, গোপকন্যাপরিবৃত, গোপবেশ, গোপবালকদিগের সহিত হাস্যকারি, কদম্বমূলে আসীন এবং পীতবাস॥ ৪০॥

ঐ পদ্মপুরাণে॥

তাহার পর বৃন্দাবনবিহারী ভগবান্ হাস্যবদনে আমাকে

যদিদং মে ত্বয়া দৃষ্টং রূপং দিব্যং সনাতনং।
নিষ্কলং নিষ্ক্রিয়ং শান্তং সচ্চিদানন্দবিগ্রহং।
পূর্ণং পদ্মপলাশাক্ষং নাতঃ পরতরং মম ॥ ৪১ ॥
ইদমেব বদন্ত্যেতে বেদাঃ কারণকারণং।
সত্যং ব্যাপি পরানন্দং চিদ্ঘনং শাশ্বতং শিবং ॥ ৪২ ॥
শ্রীবাসুদেবোপনিষদি ॥
মদ্রূপমদ্বয়ং ব্রহ্ম মধ্যাদ্যন্তবিবর্জিতং।

---

তত এতদ্রূপদর্শনানন্তরং মাং ব্যাসং নিষ্ক্রিয়ং প্রাকৃতক্রিয়ারহিতং অতো-হস্মাদ্রূপাৎ পরতরমুৎকৃষ্টমন্যন্নাস্তীত্যর্থঃ ॥ ৪১ ॥

নমু নিরীহং নিরাকারং ব্রহ্ম এতস্মাদ্ব্রহ্মাদয়ো জায়েরন্নিত্যাদিশ্রুতিপ্রমাণেন সর্ব্বকারণং ব্রহ্মৈবেতি সত্যং তথাপি কারণমিদমিতি দর্শয়ন্নাহ ইদমেবেতি সত্যং নশ্বরত্ববন্নশ্বরং ব্যাপি নশ্বরত্ববদ্ব্যাপ্যং ক্ষণিকানন্দবারণায় পরানন্দং অমূর্ত্তত্ববারণায় চিদ্ঘনং জ্ঞানানি ঘনানি যস্মিন্নস্তত্র তু তল্লেশোদয়ান্নৈবিদ্যা-ভাবঃ। শাশ্বতং নবায়মানং শাশ্বতষ্টণটিকণৌ চেতি সূত্রে তথৈবার্থত্বাৎ শিবং মঙ্গলকরং ॥ ৪২ ॥

মদ্রূপং কর্ম্ম ভক্ত্যা জানাতীত্যন্বয়ঃ। কীদৃশং অদ্বয়ং পুনঃ কীদৃশং ব্রহ্ম-

---

কহিলেন, ব্যাস, ! তুমি আমার যে রূপ সন্দর্শন করিলা, ইহা অলৌকিক, সনাতন, নির্ম্মল, নিষ্ক্রিয়, শান্ত, সচ্চিদা-নন্দমূর্ত্তি, পরিপূর্ণ ও পদ্মপলাশলোচন, ইহা অপেক্ষা আর আমার উৎকৃষ্ট রূপ নাই ॥ ৪১ ॥

বেদ সকল এই রূপকেই সর্ব্বকারণের কারণ, সত্য, সর্ব্বব্যাপক, পরমানন্দ, জ্ঞানঘন, নিত্য নূতন ও মঙ্গল প্রদ ॥ ৪২ ॥

শ্রীবাসুদেব উপনিষদে যথা—

আমার রূপ অদ্বয় ব্রহ্ম, আদ্য মধ্য অন্ত বর্জ্জিত; স্বপ্র-

নম্বরূপঃ স্বতঃ কৃষ্ণো দৃশ্যো রূপতঃ ॥ ৪৪ ॥
শ্রীভগবদ্বচনং যথা—
এতত্ত্বয়া ন বিজ্ঞেয়ং রূপবানিতি দৃশ্যতে।
ইচ্ছন্মুহূর্ত্তান্নশ্যেয়মীশোঽহং জগতো গুরুঃ।
মায়া হ্যেষা ময়া সৃষ্টা যন্মাং পশ্যসি নারদ।

ব্যাপকং। যদ্বা। মমৈব রূপমদ্বিতীয়ং ব্রহ্ম অত্র রূপমনুদ্য ব্রহ্মণো বিধেয়-তয়া তদতিরিক্তত্বং তৎকারণত্বঞ্চাস্য দ্যোতিতং ॥ ৪৩ ॥

তাদৃশ পূর্ব্বপক্ষাবসর রাক্কান্তঃ সুথকব ইতি জৈমিনিমতমাশ্রিত্য শ্রীমোক্ষ-ধর্ম্ম-পদ্মপুরাণীয়বচনান্যুত্থায় পূর্ব্বপক্ষমাহ নম্বরূপ ইতি অরূপঃ অমূর্ত্তিকঃ॥৪৪॥

যথাঽন্যো রূপবানিতি হেতো দৃশ্যতে তথাহমপীত্যেতত্ত্বয়া ন বিজ্ঞেয়ং। তত্তশ্চ স্বস্য রূপিত্বেঽপ্যাদৃশ্যত্বমুক্ত্বা নিজরূপস্যা প্রাকৃতত্বমেব দর্শিতং। তদ্দর্শনে চ পরমকৃপামযাকুণ্ঠা মমেচ্ছেব কারণমিত্যাহ ইচ্ছন্নিতি নশ্যেযং অদৃশ্যতামা-পদ্যেয়ং তত্র স্বাতন্ত্র্যং জগদ্বিলক্ষণত্বঞ্চ হেতুমাহ ঈশ ইতি। তথাপি মাং সর্ব্বভূতগুণৈর্যুক্তং যৎ পশ্যসি তদ্যুক্তত্বেন যৎপ্রত্যেষি এষা মায়া ময়ৈব সৃষ্টা

কাশ, সচ্চিদানন্দ এবং অব্যয়, ভক্তি দ্বারা এইরূপ জানিতে পারে ॥ ৪৩ ॥

অহে! শ্রীকৃষ্ণ স্বভাবতই অরূপ, কিন্তু মায়িক রূপ বশতই দৃশ্য হইয়া থাকেন ॥ ৪৪ ॥

এই বিষয়ের প্রমাণ যথা মোক্ষধর্ম্মোত্তরে ॥

ভগবান্ কহিলেন, নারদ! যেমন অন্য পদার্থ রূপবান্ হেতু দৃশ্য হয়, তাহার ন্যায় তুমি আমার এরূপ জানিতে পারিবা আমি ঈশ্বর ও জগতের গুরু, ইচ্ছা করিলে মধ্যে অদৃশ্য হয়, সর্ব্বভূত গুণযুক্ত করিয়া যে আমাকে

সর্ব্বভূতগুণৈর্যুক্তং নৈবং ত্বং জ্ঞাতুমর্হসীতি ॥ ৪৫ ॥

তথাহি পাদ্মে ॥

অনামরূপ এবায়ং ভগবান্ হরিরীশ্বরঃ।

অকর্ত্তেতি চ যো বেদৈঃ স্মৃতিভিশ্চাভিধীয়ত ইতি। ৪৬॥

অত্র সমাধানং যথা—শ্রীবাসুদেবাধ্যাত্মে ॥

অপ্রসিদ্ধেস্তদ্‌গুণানামনামাসৌ প্রকীর্ত্তিতঃ।

অপ্রাকৃতত্বাদ্রূপস্যাপ্যরূপোঽসাবুদীর্য্যতে ॥ ৪৭ ॥

মম মায়য়ৈব তথা ভাসনিত্যর্থঃ। তস্মান্নৈবমিত্যাদি মায়ায় প্রভাবণশক্তিঃ। স্যাৎ কৃপাদস্তযোর্মায়েতি বিশ্বপ্রকাশাৎ ॥ ৪৫ ॥

স্মৃতিভিঃ পুরাণোপপুরাণেতিহাসাদিভিঃ ॥ ৪৬ ॥

অপ্রসিদ্ধেঃ অনন্তত্বেন সম্যক্ বক্তুমশক্যত্বাদিত্যর্থঃ। পুরাবিদঃ শ্রুতি-
:।• ॥ ৪৭ ॥

দেখিতেছ, আমি এই মায়া সৃষ্টি করিয়াছি, কিন্তু তুমি আমাকে জানিতে সমর্থ হইবা না। ॥ ৪৫ ॥

উক্তবিষয়ের প্রমাণ যথা—পদ্মপুরাণে ॥

বেদ, পুরাণ, উপপুরাণ ও ইতিহাস প্রভৃতি যাঁহাকে অকর্ত্তা বলিয়া কীর্ত্তন করিয়াছেন, সেই এই ভগবান্ হরি ঈশ্বর অনাম এবং অরূপ ॥ ৪৬ ॥

উক্ত বিষয়ের সমাধান যথা—

শ্রীবাসুদেবাধ্যাত্মগ্রন্থে ॥

গুণ ও নামের অনন্তত্ব প্রযুক্ত এই হরি অনাম, তথা রূপের অপ্রাকৃতত্বহেতু অরূপ নামে কীর্ত্তিত হইয়াছেন, প্রকৃতির সম্বন্ধহেতু হরির কর্ত্তৃত্ব নাই, এই কারণে শ্রুতি স্মৃতিজ্ঞ পণ্ডিতগণ হরিকে অকর্ত্তা বলিয়া বর্ণন করিয়াছেন ॥ ৪৭ ॥

সম্বন্ধেন প্রধানস্য হরের্নাস্ত্যেব কর্ত্তৃতা।
অকর্ত্তারমিতি প্রাহুঃ পুরাণং তং পুরাবিদ ইতি॥ ৪৮॥
ততশ্চ মোক্ষধর্ম্মীয়বচনং যোগ্যমেব তৎ॥ ৪৯॥
তথাহি॥
রূপীতি হেতোর্দৃশ্যেত যথৈব প্রাকৃতো জনঃ।
তথাসৌ দৃশ্যত ইতি ত্বয়া নাস্য বিচার্য্যতাং॥ ৫০॥
ইত্যুক্ত্বা স্বস্য রূপিত্বেঽপ্যদৃশ্যত্বমুদীরিতং।
অতো নিজস্য রূপস্যাপ্রাকৃতত্বঞ্চ দর্শিতং॥ ৫১॥

অতো বাসুদেবাধ্যাত্মীয়বচনাৎ। তৎপূর্ব্বমুক্তং মোক্ষধর্ম্মীয়বচনং এতদ্ব[illegible] ন বিজ্ঞেয়ং রূপবানিতি দৃশ্যত ইতি॥ ৪৮॥

তদেবং বচনং ব্যাচষ্টে তথাহীতি॥ ৪৯॥

দৃশ্যেত অর্থাজ্জনৈঃ। অসৌ মদ্বিধঃ দৃশ্যত ইতি অহং সর্ব্বতঃ সর্ব্বৈ রূপি[illegible] ত্বেঽপ্যদৃশ্য ইত্যর্থঃ॥ ৫০॥

ইত্যেব দর্শয়ন্নাহ ইত্যুক্ত্বেতি। অতোঽদৃশ্যত্বাদেব॥ ৫১॥

অতএব বাসুদেবাধ্যাত্মীয় বচন হইতে মোক্ষধর্ম্মীয় বচন উপযুক্ত॥ ৪৮॥

মোক্ষধর্ম্মীয় বচনের কারিকা যথা—॥ ৪৯॥

রূপী অর্থাৎ রূপবান্ এই কারণে যেমন প্রাকৃত জন দৃশ্য হয়, তাহার ন্যায় মদ্বিধ জন দৃশ্য হইয়া থাকে, ইহা তুমি বিবেচনা করিও না॥ ৫০॥

এই বলিয়া ভগবান্ আপনার রূপবত্ত্বেও অদৃশ্যত্ব কীর্ত্তন করিয়াছেন, অতএব নিজরূপের অপ্রাকৃতত্ব দর্শিত হইল॥৫১॥

তদ্দর্শনেত্বকুণ্ঠাত্মা মমেচ্ছৈব চ কারণং।
ইত্যাহেচ্ছন্মুহূর্ত্তাদিত্যর্দ্ধপদ্যং স্বয়ং পুনঃ।
নশ্যেয়মিত্যদৃশ্যঃ স্যাং যতো নশিরদর্শনে॥ ৫২॥
তথাপি ভূতগুণবত্ত্বেন মাং ত্বং যদীক্ষসে।
এসা মায়া ময়া সৃষ্টা নৈবং ত্বং জ্ঞাতুমর্হসি॥ ৫৩॥
মায়াশব্দেন কুত্রাপি চিচ্ছক্তিরভিধীয়তে॥ ৫৪॥

তর্হি কথং পুরাণাদাবসকৃদ্দৃষ্টিবিষয়ত্বেন ত্বং গীয়সে ইত্যাহ তদ্দর্শনে ইতি। মম ইচ্ছৈব কারণং। নন্বিচ্ছা বুদ্ধিবৃত্তিবিশেষঃ শব্দবুদ্ধিকর্ম্মণাং বিরম্য-ব্যাপারাভাব ইতি মতে বুদ্ধেস্ত্রিক্ষণবৃত্তিনশ্যত্বেন মহর্দর্শনত্বং কথমুদপাদী-দিত্যাহ অকুণ্ঠাত্মেতি অনাবর্য্যা। নশি নশধাতুঃ॥ ৫২॥

ভূতগুণবত্ত্বেন ভূতগুণবন্তং কৃত্বা মাং। যদ্বা। প্রাপ্তগুণবত্ত্বেন॥ ৫৩॥

কুত্রাপীত্যপিনা প্রধানার্থা। শক্তিশ্চ সুতরাং গ্রাহ্যা মায়া স্বাচ্ছাম্বরীবুদ্ধ্যো-রিতি বিশ্বপ্রকাশাৎ। বুদ্ধিশব্দোঽত্র চিচ্ছক্তিপরঃ॥ ৫৪॥

যদি বল তবে কি প্রকারে পুরাণাদিতে দৃষ্টির বিষয়ত্ব বলিয়া বারম্বার কীর্ত্তন করিয়াছেন, তাহার উত্তর এই, তদ্বিষয়ে আমার অনিবার্য্যা ইচ্ছাই কারণ, এই হেতু "ইচ্ছন্মুহূর্ত্তাদি" পদ্যার্দ্ধ স্বয়ং পুনর্ব্বার বলিয়াছেন। "নশ্যেয়ং" এই ক্রিয়ার অর্থ অদৃশ্য, যে হেতু নশ ধাতুর অর্থ অদর্শন॥ ৫২॥

তথাপি ভূতগুণবত্ত্বরূপে যে আমাকে দেখিতেছ, আমি এই মায়া সৃষ্টি করিয়াছি, তুমি এই রূপ জানিতে সমর্থ হইবা না॥ ৫৩॥

মায়া শব্দে কোন স্থানেও চিৎশক্তি বলাযায়॥ ৫৪॥

স্বরূপভূতয়া নিত্যশক্ত্যা মায়াখ্যয়া যুতঃ।
অতো মায়াময়ং বিষ্ণুং প্রবদন্তি সনাতনং।
ইত্যেষা দর্শিতা মধ্বাচার্য্যৈর্ভাষ্যে নিজে শ্রুতিঃ॥ ৫৫॥
তত্র স্বৈচ্ছৈকপ্রকাশত্বং মোক্ষধর্ম্ম এব চ॥ ৫৬॥
প্রীতস্ততোঽস্য ভগবান্ দেবদেবঃ সনাতনঃ।
সাক্ষাত্তং দর্শয়ামাস সোঽদৃশ্যোঽন্যেন কেনচিৎ॥ ৫৭॥
বৃহস্পতিস্ততঃ ক্রুদ্ধঃ স্রুচমুদ্যম্য বেগিতঃ।
আকাশং ঘ্নন্ স্রুচঃ পাতৈ রোষাদশ্রূণ্যবর্ত্তয়ৎ॥ ৫৮॥

---

নিজে ভাষ্যে মধ্বাচার্য্যৈঃ ইত্যেষা ইদঙ্কারাদেষাচেতি শ্রুতির্দর্শিতা॥ ৫৫॥
তদ্দর্শনে স্বকুণ্ঠাত্মা সনৈচ্ছেব চ কারণমিত্যনেন ইচ্ছয়িতাভাষ্য তদনুক্তিং দর্শয়ন্নিতিহাসমুথাপয়তি তত্রেতি॥ ৫৬॥
শ্রীভীষ্ম আহ অস্য বসোঃ প্রীতস্তং বসুং সাক্ষাদ্দর্শয়ামাস আত্মানমিতি শেষঃ॥ ৫৭॥
বেগিতঃ বেগযুক্তঃ॥ ৫৮॥

সনাতন বিষ্ণু মায়ানাম্নী স্বরূপভূত নিত্যশক্তিযুক্ত, এই কারণে পণ্ডিতগণ তাঁহাকে মায়াময় বলিয়া কীর্ত্তন করেন। মধ্বাচার্য্যেরা স্বীয়ভাষ্যে এই শ্রুতি প্রদর্শন করিয়াছেন॥৫৫
এস্থলে স্বেচ্ছা প্রকাশকত্ব বিষয়ে মোক্ষধর্ম্মই প্রমাণ স্বরূপ॥ ৫৬॥
ভীষ্ম কহিলেন, ভগবান্ দেবদেব সনাতন বসুর সম্বন্ধে প্রীতযুক্ত হইয়া তাঁহাকে সাক্ষাৎ আপনার মূর্ত্তি দর্শন করাইলেন, কিন্তু অন্য কোন ব্যক্তি তাঁহাকে দেখিতে পাইল না॥ ৫৭॥
তাহাতে বৃহস্পতি অতিশয় ক্রুদ্ধ হইয়া বেগে স্রুক্ উত্তোলন পূর্ব্বক আকাশের প্রতি তদ্দ্বারা প্রহার করিতে করিতে রোষে অশ্রুমোচন করিতে লাগিলেন॥ ৫৮॥

উদ্যতা যজ্ঞভাগা হি সাক্ষাৎ প্রাপ্তাঃ সুরৈরিহ।
কিমর্থমিহ ন প্রাপ্তো দর্শনং স হরির্বিভুঃ ॥ ৫৯ ॥
ততঃ স তং সমুদ্ভূতং ভূমিপালো মহান্ বসুঃ।
প্রসাদয়ামাস মুনিং সদস্যাস্তে চ সর্ব্বশঃ ॥ ৬০ ॥
অরোষণো হ্যসৌ দেবো যস্য ভাগোঽয়মুদ্যতঃ।
ন শক্যঃ স ত্বয়া দ্রষ্টুমস্মাভির্বা বৃহস্পতে ॥ ৬১ ॥

হি যতঃ ইহ যজ্ঞে সুরৈঃ ব্রহ্মরুদ্রাদিভিঃ। ইহ এতেষু অস্মাসু ॥ ৫৯ ॥
ততস্তদ্বচনানন্তরং সমুদ্ভূতং তং বৃহস্পতিং মুনিং মননশীলং ॥ ৬০ ॥
ন রোষ্যতেঽসৌ অরোষণো ন রোষণপাত্রমিত্যর্থঃ। যদ্বা। কস্মৈ চিন্ন রুষ্যতি ন কুপ্যতি অতএব তবৈতাদৃশো রোষো ন যুক্ত ইতি ভাবঃ ॥৬১॥

এবং বলিলেন, উপস্থিত যজ্ঞভাগ সকল সাক্ষাৎ ব্রহ্ম রুদ্রাদি দেবগণ প্রাপ্ত হইলেন, তবে কি নিমিত্ত ভগবান্ হরি আমা সকলে দর্শনগোচর হইলেন না অর্থাৎ আমরা কেন তাঁহার দর্শন পাইলাম না ? ॥ ৫৯ ॥

এই বলিয়া বৃহস্পতি গাত্রোত্থান করিলে সেই বসু-নামক পরমধার্ম্মিক ভূমিপাল ও সদস্যগণ সকলেই মুনিকে প্রসন্ন করিয়া কহিলেন ॥ ৬০ ॥

বৃহস্পতে! যাঁহার এই যজ্ঞভাগ উপস্থিত, সেই ভগবান্ হরি অরোষণ অর্থাৎ তিনি কাহারও প্রতি কোপ করেন না, তাঁহাকে দর্শন করিতে আপনি বা আমরা কেহই সমর্থ হইব না, অতএব তাঁহার প্রতি আপনার এতাদৃশ রোষ উপযুক্ত নয় ॥ ৬১ ॥

যস্য প্রসাদং কুরুতে স বৈ তং দ্রষ্টুমর্হতি ॥ ৬২ ॥
তত্রৈবৈকত-দ্বিত-ত্রিত-বাক্যং ॥
অথ ব্রতস্যাবভৃতে বাগুবাচাশরীরিণী।
স্নিগ্ধগম্ভীরয়া বাচা প্রহর্ষণকরী বিভোঃ।
যূয়ং জিজ্ঞাসবো ভক্তাঃ কথং দ্রক্ষ্যথ তং বিভুমিতি ॥৬৩॥
ততঃ স্বয়ংপ্রকাশত্বশক্ত্যা স্বেচ্ছাপ্রকাশয়া।
সোঽভিব্যক্তো ভবেন্নেত্রে ন নেত্রবিষয়ত্বতঃ ॥ ৬৪ ॥
যথা—শ্রীনারায়ণাধ্যাত্মে ॥

---

নন্বু তর্হি কিং কশ্চিদপি ন পশ্যতীত্যাহ যস্যেতি ॥ ৬২ ॥

অশরীরিণী অদৃশ্যা সতী বাক্ শ্রীসরস্বতী উবাচ কথিতবতী কীদৃশী বিভোঃ প্রহর্ষণকরী। কিমুবাচেত্যাহ যূয়মিতি হে ভক্তাঃ ॥ ৬৩ ॥

নেত্রেঽভিব্যক্তো ভবেন্নতু নেত্রবিষয়ত্বেন। যদ্বা। নেত্রবিষয়ত্বং প্রাপ্য ন প্রকাশো ভবেদিত্যর্থঃ। যজ্ঞগর্ভাদিত্বাৎ পঞ্চমী ॥ ৬৪ ॥

---

তবে কি তাঁহাকে কেহ দেখিতে পায় না, এমত আশঙ্কা করিবেন না, তিনি যাঁহার প্রতি প্রসন্ন হয়েন, তিনিই তাঁহাকে দেখিতে পান ॥ ৬২ ॥

এই স্থলে একত দ্বিত ত্রিত ঋষিগণের ব্যাক্য যথা ॥

অনন্তর ব্রতের অবভৃতে অর্থাৎ ব্রতানন্তর স্নান কৃত হইলে প্রভুর হর্ষকরী অদৃশ্যা সরস্বতী স্নিগ্ধ গম্ভীর বাক্যে কহিলেন অহে ভক্তগণ। তোমরা সকল জিজ্ঞাসু, কি প্রকার সেই বিভুকে দর্শন করিতে সমর্থ হইবা ॥ ৬৩ ॥

তিনি নেত্রের বিষয় নহেন, স্বেচ্ছা প্রকাশিকা স্বয়ং প্রকাশত্ব শক্তি দ্বারা নেত্রের বিষয় হইয়া থাকেন ॥ ৬৪ ॥

যথা—শ্রীনারায়ণাধ্যাত্মে ॥

নিত্যাব্যক্তোঽপি ভগবানীক্ষ্যতে নিজশক্তিতঃ।
তামৃতে পরমাত্মানং কঃ পশ্যেতাঽমিতং প্রভুমিতি ॥৬৫॥
শ্রীপাদ্মে চ॥
সচ্চিদানন্দরূপত্বাৎ স্যাৎ কৃষ্ণোঽধোক্ষজোঽপ্যসৌ।
শক্তেঃ প্রভাবেন স্বং ভক্তান্ দর্শয়েৎ প্রভুরিতি ॥৬৬
য এব বিগ্রহো ব্যাপী পরিচ্ছিন্নঃ স এব হি।
একস্যৈবৈকদাচাস্য দ্বিরূপত্বং বিরাজতে ॥ ৬৭ ॥

নিত্যশ্চাসাবব্যক্তো ব্যক্তিমাপন্নশ্চেত্তাদৃশোঽপি ভগবান্ নিজশক্তিতঃ স্বেচ্ছাশক্তিভিঃ কর্ত্রীভিঃ ঈক্ষ্যতে দর্শ্যতে প্রযোজকণিঙন্তাদ্যক্। যদ্বা। ঈক্ষত ইতি নির্যকারঃ পাঠস্তত্র নিজশক্ত্যা করণয়া ঈক্ষতে স্বয়মেব পশ্যতি নতু কৈশ্চিদ্দৃশ্যো ভবতীত্যর্থঃ। যদ্বা। নিজশক্তিং প্রকাশ্য ঈক্ষণকর্ত্তা ভবতি স ঐক্ষত বহু স্যামিত্যাদিশ্রুতেঃ। তাং নিজশক্তিং ॥ ৬৫ ॥

অধোক্ষজোঽপি অগ্‌ভূতেন্দ্রিয়োঽপি ॥ ৬৬ ॥

বিরাজত ইতি পদমদ্যাপি তস্যৈতাদৃশত্বমস্তীতি দ্যোতয়তি। সর্ব্বাসাং জন্মাদিলীলানাং নিত্যত্বেন শ্রীজীবগোস্বামিচরণৈঃ শ্রীভাগবতসন্দর্ভাদৌ নির্ণীতত্বাদিদানীমপি অনাদিমেব জন্মাদির্লীলামেব তথাভূতামিত্যাদিনা শ্রীগ্রন্থকৃচ্চরণৈরপি স্থাপিতত্বাৎ প্রকটাপ্রকটাচেত্যনেন স্থাপয়িষ্যমাণত্বাচ্চ ॥ ৬৭ ॥

---

ভগবান্ নিত্য অব্যক্ত হইলেও তিনি স্বেচ্ছাশক্তি কর্ত্তৃক দৃশ্য হয়েন, কিন্তু সেই শক্তি ব্যতিরেকে কোন্ ব্যক্তি ঐ প্রভু পরমাত্মাকে দেখিতে সমর্থ হইবে? ॥ ৬৫ ॥

পদ্মপুরাণে যথা—

শ্রীকৃষ্ণ অধোক্ষজ অর্থাৎ ইন্দ্রিয়ের অবিষয়ীভূত হইলেও সচ্চিদানন্দ রূপ প্রযুক্ত স্বীয় শক্তির প্রভাবে ভক্তগণকে আপনার নিজমূর্ত্তি দর্শন করাইয়া থাকেন ॥ ৬৬ ॥

যিনি সর্ব্বব্যাপক বিগ্রহশালী, তিনিই পরিচ্ছিন্ন বিগ্রহবান্, কোন সময়ে একের পরিচ্ছিন্নাপরিচ্ছিন্ন রূপদ্বয় প্রাইয়া থাকে ॥ ৬৭ ॥

তথাচ শ্রীদশমে ॥
ন চান্তর্ন বহির্যস্য ন পূর্ব্বং নাপি চাপরং।
পূর্ব্বাপরং বহিশ্চান্তর্জগতো যো জগচ্চ যঃ।
তং মত্বাত্মজমব্যক্তং মর্ত্যলিঙ্গমধোক্ষজং।
গোপিকোলূখলে দাম্না ববন্ধ প্রাকৃতং যথেতি ॥ ৬৮ ॥

শ্রীযশোদায়াঃ স্নেহাতিশয়ং দর্শয়ন্ শ্রীকৃষ্ণস্য বিরূপত্বমেকদৈবাহ ন চান্তরিতি দ্বাভ্যাং তং প্রাকৃতং স্বাভাবিকং আত্মজং পুত্রং অধোভূতমক্ষজমিন্দ্রিয়জন্যজ্ঞানং যস্য ঘনাবর্ত্ততুন্ধাদৌ বর্ত্তমানে মৃত্তক্ষণাদিনা অজ্ঞানিনং মত্বা প্রতীত্য যথা যথাবদ্ধবন্ধেতি যোজ্যং। তং পরিচ্ছিন্নমেবানূদ্য বিধেয়কোটৌ ব্যাপকত্বং দর্শয়ন্নাহ যস্যাত্মজস্য বহির্নাস্তি ব্যাপকত্বাদিতি ভাবঃ। অতস্তৎপ্রতিযোগ্যাপ্যন্তরমপি নাস্তি প্রতিযোগিত্বে নান্বয়োগিত্ববাধাৎ এবং পূর্ব্বাপরে অপি। যদ্বা। যস্যান্তরাদিকং নাস্তি যো জগদনাদিপূর্ব্বাপরস্বরূপো যৎসত্ত্বেন যৎসত্ত্বাৎ জগৎস্বরূপশ্চ তমেব ববন্ধ যত্তদোঃ সামানাধিকরণ্যান্ন চ স্বরূপান্তরমিত্যর্থঃ। যথা প্রাকৃতং বালং তথৈব তর্হি কথং ব্যাপকত্বং তস্য তস্যাং নাস্ফুরদিত্যাহ আত্মজং মত্বা বাৎসল্যরসাত্মকমনস্ত্বেন তদংশাচ্ছাদনাদিত্যর্থঃ। তর্হি কথমন্যঃ কোঽপি ন ববন্ধ ইত্যাহ অব্যক্তং ন কেনাপি ব্যজ্যতে বন্ধনস্য কা কথা ইত্যর্থঃ ॥ ৬৮ ॥

উক্ত বিষয়ের প্রমাণ যথা—

।দশমস্কন্ধে ৯ অধ্যায়ে ১১ শ্লোকে ॥

হে রাজন্! যশোদাকে কেন অনভিজ্ঞা বলিলাম,তাহার কারণ শুন, যাঁহার অন্তর নাই, বাহির নাই, পূর্ব্ব নাই, পর নাই, যিনি স্বয়ং জগতের পূর্ব্ব পর, অন্তর বাহির, তথা আপনি জগতের স্বরূপ, মানবলীলাকারি সেই অব্যক্ত অধোক্ষজকে আত্মজ জ্ঞান করিয়া ঐ গোপী প্রাকৃত বালকের তুল্য উদুখলে বন্ধন করিলেন ॥ ৬৮ ॥

অনেন পদ্যযুগ্মেন ব্রজরাজসুতস্য হি।
দামবন্ধনবেলায়ামেব ব্যক্তা দ্বিরূপতা ॥ ৬৯ ॥
তথৈব চ পুরাণেষু শ্রীমদ্ভাগবতাদিষু।
শ্রূয়তে কৃষ্ণলীলানাং নিত্যতা স্ফুটমেব হি ॥ ৭০ ॥
তথাচ শ্রীপ্রথমে শ্রীদ্বারকাবাসিবচনং ॥ ৭১ ॥

দ্বিরূপত্বমেতস্য ঘটয়ন্ স্পষ্টয়তি অনেনেতি দ্বিরূপতা বিভুপরিচ্ছিন্নরূপতা ব্যক্তা প্রত্যেকাচিন্ত্যবিরুদ্ধাবিরুদ্ধানন্তশক্তিময়ত্বাদ্ঘটত এব যুগপদ্দ্বয়মিত্যর্থঃ। যদুক্তং শ্রুতিভিঃ। অস্থূলোহনণুরমধ্যমো মধ্যমোহব্যাপকোব্যাপকোহহ-মিত্যাদি। শ্রীনৃসিংহতাপনীভিশ্চ তুরীয়মতুরীয়মাত্মানমনাত্মানমুগ্রমনুগ্রং বীর-মবীরং মহান্তমমহান্তং বিষ্ণুমবিষ্ণুং জ্বলন্তমজ্বলন্তং সর্ব্বতোমুখমসর্ব্বতোমুখ-মিত্যাদি। স্মৃতিকারৈশ্চ অস্থূলশ্চানণুশ্চৈব স্থূলোহণুশ্চাপি সর্ব্বতঃ। অবর্ণঃ সর্ব্বতঃ প্রোক্তঃ শ্যামো রক্তান্তলোচন ইত্যাদি। শ্রীগীতাসু স্বয়ং ভগবতা ময়া ততমিদং সর্ব্বমিত্যাদি ॥ ৬৯ ॥

অথ শ্রীকৃষ্ণরূপদেহিদেহানাং নবায়মানং নিত্যঞ্চ সংকলয্য শ্রীলীলানাং পরিকর-ধাম-সময়ানাং নিত্যত্বং বদন্ প্রথমং সর্ব্বোপজীব্যত্বেন প্রাধান্যাৎ শ্রীজন্মাদিলীলানাং নিত্যত্বং দর্শয়তি তথৈবচেতি শ্রূয়তে শব্দস্যৈব প্রমাণত্বং স্বীকৃতং পরমর্ষিভিরিত্যুক্তত্বাৎ ॥ ৭০ ॥

দ্বারকাবাসী যঃ শ্রীকৃষ্ণস্তৎকর্ম্মকং শ্রীপৌরবেন্দ্রপুরস্ত্রীকর্তৃকং বচনমিত্যর্থঃ। অন্যোহন্যমাসীৎ সংজল্প উত্তমশ্লোকচেতসাং। পৌরবেন্দ্রপুরস্ত্রীণাং সর্ব্বশ্রুতি-মনোহর ইতি তৎপ্রঘট্টকোক্তেঃ। কারিকায়াং দ্বারকাবাসিনামুক্তাবিত্যত্র

উক্ত পদ্যদ্বয়ে ব্রজরাজসুতের রজ্জুবন্ধনকালীন পরি-চ্ছিন্নাপরিচ্ছিন্ন রূপদ্বয় প্রকাশ পাইয়াছিল ॥ ৬৯ ॥

তথা শ্রীমদ্ভাগবতাদি পুরাণ সকলে স্পষ্টরূপে শ্রীকৃষ্ণের লীলা সমুদায়ের নিত্যতা শুনা যায় ॥ ৭০ ॥

প্রথমস্কন্ধে ১০ অধ্যায়ে ২৬ শ্লোকে দ্বারকাবাসিদিগের বাক্য যথা—॥ ৭১ ॥

অহো অলং শ্লাঘ্যতমং যদোঃ কুলং
অহো অলং পুণ্যতমং মধোর্বনং।
যদেষ পুংসামৃষভঃ শ্রিয়ঃ প্রিয়ঃ
স্বজন্মনা চংক্রমণেন চাঞ্চতীতি ॥ ৭২ ॥

---

ষষ্ঠ্যর্থঃ কর্ম্মতা বহুবচনঞ্চ গৌরবাৎ প্রত্যেতব্যং। যদ্বা। কৌরবেন্দ্রপুরস্ত্রীণামিত্যত্র পৌরবেন্দ্রস্ত্রীণাং পুরস্ত্রীণাঞ্চেতি ব্যাখ্যানাৎ তথোক্তিঃ। তদানীং যজ্ঞদর্শনার্থং তাসামপি তত্র গমনাৎ ॥ ৭১ ॥

শ্রীকৃষ্ণপুরস্ত্রিয়ঃ গজসাহ্বয়াচ্ছ্রীদ্বারকাগমনায়োদ্যামিনং শ্রীকৃষ্ণমুদ্দিশ্য পরস্পরমাহুঃ অহো অলমিতি। যদোঃ কুলং গোত্রং শ্লাঘ্যতমং মধোর্বনঞ্চ পুণ্যতমং অত্যর্থে তমপ্রত্যয়াত্তে হ্যতিশয়শ্লাঘনীয়পুণ্যবতী ইত্যর্থঃ। কথমেতদিত্যাহ যৎ যে যদুকুলমধুবনে যৎপদস্যাব্যয়ত্বাৎ এষঃ শ্রীকৃষ্ণঃ স্বজন্মনা স্বপ্রাদুর্ভাবেন নত্বন্তদ্বারা চংক্রমণেন চ অলমঞ্চতি অতিশয়ং পূজয়তি অলং করোতি বা। নন্বপ্রকটপ্রকাশস্য তস্য কথং প্রকাশান্তরতা ঘটত ইত্যাহ অলমিতি অলং সমর্থশুষ্কতর্কাদ্যগোচর ইত্যর্থঃ। অলৌকিকসিদ্ধের্ভূষণমেতন্ন দূষণমিতি ন্যায়াত্তর্কাদ্যগোচরত্বাচ্চ। তথাহি অলৌকিকাশ্চ যে ভাবা ন তাংস্তর্কেণ যোজয়েদিত্যাদি। নন্বয়মেব বিষ্ণুরিত্যাহ পুংসাং কারণার্ণবগর্ভোদকক্ষীরার্ণবশায়িনামৃষভস্তাননাদৃত্য শ্রেষ্ঠো অন্যথা মনুষ্যেষু ক্ষত্রিয়ঃ শূরতম ইতিবত্তস্য পুরুষত্ব-ভ্রমঃ স্যাৎ ষষ্ঠীচানাদর ইতি ষষ্ঠী। নন্বু তর্হি সঙ্কর্ষণ এবায়মিত্যাহ শ্রিয়ঃ রুক্মিণ্যাঃ প্রিয়স্তদানীং তস্যা এবালম্বনত্বাৎ। যদ্বা। এষ এব পুরুষাণামৃষভঃ শ্রিয়ঃ প্রিয়ঃ শ্রীনারায়ণশ্চ স স এব ইত্যর্থঃ। অনুবাদমনুক্ত্বৈব ন বিধেয়মুদীরয়েদিত্যুক্তেঃ। অত্র সাধুচন্দ্রমসি পুষ্করৈঃ কৃতমিতিবদুত্তরবাক্যগত যচ্ছব্দস্য তচ্ছব্দানপেক্ষকত্বং প্রত্যেতব্যং। যদ্বা। যদস্মাৎ যদোঃ কুলং মধোর্বনঞ্চ এব

---

সখি! যদুর কুল অতিশয় শ্লাঘ্য, যে হেতু এই ভগবান্ জন্ম গ্রহণ করিয়া তাহাকে সংকৃত করিয়াছেন এবং মথুরাও শ্লাঘ্যতম, যে হেতু ইনি পুনঃ পুনঃ পাদবিহার দ্বারা তাহাকে পূজিত করিতেছেন ॥ ৭২ ॥

অঞ্চতীতি পদং বর্ত্তমানকালোপপাদকং।
দ্বারকাবাসিনামুক্তৌ লীলানাং ব্যক্তি নিত্যতাং॥ ৭৩॥
শ্রীদশমে শ্রীশুকোক্তৌ॥ ৭৪॥
জয়তি জননিবাসো দেবকীজন্মবাদো
যদুবরপরিষৎস্বৈর্দোর্ভিরস্যন্নধর্ম্মং।

অঞ্চতি তস্মাৎ শ্লাঘ্যতমং পুণ্যতমঞ্চেত্যুত্তরস্য যৎপদস্য পূর্ব্ববাক্যার্থগতত্বং। অথবা যদোঃ সকাশাৎ যো মধুস্তস্য কুলং বনং বৃন্দাবনং। যদ্বা। যদোর্যদুবংশোদ্ভবস্য শ্রীবসুদেবস্য শ্রীনন্দস্য চ কুলং গোত্রং ভবনং বা। যদুক্তং শ্রীমেদিনীকারেণ। কুলং জনপদে গোত্রে সজাতীয়গণেঽপি চ। ভবনে চ তনৌ ক্লীবমিতি। স্বজন্মনেতি জনি প্রাদুর্ভাবে ঔণাদিকমন্প্রত্যয়ঃ। অহো ইতি আশ্চর্য্যে। দ্বিরুক্তিরতিশয়াত্তিদ্যোতিকা॥ ৭২॥

ব্যাচষ্টে অঞ্চতীতি পদং কর্ত্তৃ॥ ৭৩॥

অথ শ্রীবৃন্দাবনমথুরাদ্বারকাসু শ্রীকৃষ্ণস্য নিত্যস্থিতিগর্ত্তাং তাসু তদীয়ানাং লীলানাং নিত্যতামাহ শ্রীদশম ইতি। তীর্থং চক্রে নৃপোনং যদজনি যদুষু স্বঃসরিৎ পাদশৌচমিত্যত্রাতীতপ্রয়োগং নিশম্য বিষীদন্তমিব শ্রীপরীক্ষিতং প্রতি শ্রীশুকসিদ্ধান্তমাহ শ্রীশুকোক্তাবিতি॥ ৭৪॥

জয়তীতি দেবক্যাং শ্রীযশোদায়াং শ্রীবসুদেবপত্ন্যাং চ জন্মনো বাদস্তন্মাখ্যানং যস্য স শ্রীলীলাপুরুষোত্তমো জয়তি শ্রীবৃন্দাবন শ্রীমথুরা দ্বারকাসু প্রকাশভেদেন সর্ব্বোৎকর্ষেণ বর্ত্তত ইত্যর্থঃ। পরাভিভূতাবুৎকর্ষে জয়িরন্তে

'অঞ্চতি' এই ক্রিয়া বর্ত্তমানকাল বাচক, দ্বারকাবাসিদের উক্তিতে 'অঞ্চতি' লীলা সকলের নিত্যতা বলিতেছে॥ ৭৩॥

শ্রীদশমস্কন্ধে ৯০ অধ্যায়ে ২৫ শ্লোকে॥ ৭৪॥

যিনি জন সকলের নিবাস স্বরূপ, যাঁহার দেবকীতে জন্ম বাদমাত্র, যিনি যদুশ্রেষ্ঠ পারিষদ স্বরূপ স্বীয় বাহু দ্বারা অধর্ম্ম বিনাশ পূর্ব্বক স্থাবর ও জঙ্গমের ক্লেশ বিমোচন

স্থিরচরবৃজিনঘ্নঃ সুস্মিতশ্রীমুখেন
ব্রজপুরবনিতানাং বর্দ্ধয়ন্ কামদেবং ॥ ৭৫ ॥

ত্বকর্ম্মক ইতি মনোরমোক্তেঃ। তস্মাদুৎকৃষ্টং তং প্রত্যপকৃষ্টা বয়ং প্রণতা ইতি চ ব্যজ্যতে স্বাপকর্ষানুকূলোব্যাপারবিশেষো নমস্কার ইতি ন্যায়াৎ। অত্র দেবকীশব্দেন যশোদা বাচ্যা দ্বে নাম্নী নন্দভার্য্যায়া যশোদা দেবকীতি চ। অতঃ সখ্যমভূত্তস্যা দেবক্যা শৌবিজায়য়েতি শ্রীস্কান্দবচনাৎ। এতেন বাৎসল্যরসপোষকত্বেন তদীয়তয়া তেষু ধামসু বিহরতীতি বিবক্ষিতং। নন্থু কিং কেবলং বাৎসল্যরসপোষকোঽসাবিত্যাহ জননিবাস ইতি জনৈঃ স্বভক্তজনৈঃ শ্রীবৃন্দাবনে রক্তকপত্রাদিভিঃ সহ পুরীদ্বয়ে শ্রীমদুদ্ধবদারুকাদিভিঃ সহ নিবাসো যস্য সালোক্যেত্যাদিপদ্যে জনা ভক্তজনা ইতিবৎ এতেন প্রীতিভক্তিরসপোষকত্বমস্য দ্যোতিতং। প্রেয়োরসপোষকত্বমস্যাপ্যাহ যদুবরপরিষদিতি যদুবরাঃ শ্রীবৃন্দাবনে সুভদ্রমণ্ডলীভদ্রাদয়ঃ সখায়ঃ পুরীদ্বয়ে প্রসিদ্ধা যাদবাঃ পরিষদঃ সখায়ো যস্য সঃ। রক্ষিতা যাদবাঃ সর্ব্বে ইন্দ্রবৃষ্টিনিবারণাদিতি শ্র য় শ্রীমথুরাখণ্ডাৎ যাদবেষ্বপি সর্ব্বেষু ভবন্তো মেঽতিবান্ধবা ইতি শ্রীহরিবংশে শ্রীনন্দাদীন্ প্রতি শ্রীরামবচনাচ্চ। উজ্জ্বলরসপোষকত্বমাহ সুস্মিত-শ্রীমুখেন ব্রজবনিতানাং শ্রীরাধিকাদীনাং পুরবনিতানাং শ্রীরুক্মিণ্যাদীনাং কামদেবং প্রেমানুরূপবিলাসং বর্দ্ধয়ন্ মথুরায়ামপি শ্রীরুক্মিণ্যাদিস্থিতিঃ রুক্মিণ্যাসহিতো বিভুরিতি শ্রীগোপালতাপন্যাং প্রসিদ্ধা। অপ্রকটলীলায়ামেব শ্রীমুনীন্দ্রৈস্তৈব তদানীং তাৎপর্য্যাৎ প্রকটলীলায়ামপি কচিৎ পুরাণাদৌ মথুরায়াং প্রকটলীলায়াং পতিভেদাভাবেন নায়কস্য যন্নবতিত্বাভাবাপত্তিঃ স্যাৎ। নাগযজ্ঞাদীনাং লীলাপরিকরান্তঃপাতিত্বং দর্শয়ন্নাহ স্বৈরিতি স্বৈরাস্বভিঃ প্রকাশৈরিতি যাবৎ। স্বমাত্মাত্মীয়য়োরিতি সূত্রেণ স্বস্যাত্মবাচকত্বেন স্থাপিতত্বাৎ আত্মশব্দস্য শ্রীকৃষ্ণসন্দর্ভে বহুত্র প্রকাশত্বেন স্থাপিতত্বাচ্চ। অধর্ম্মং অধর্ম্মপ্রায়ং শ্রীবৃন্দাবনে যক্ষাদিকং অস্যন্ ক্ষিপন্ শ্রীদ্বারকাদৌ দোর্ভিরিব

---

করিতেছেন, আর যিনি সুস্মিত শ্রীমুখদ্বারা ব্রজ ও পুর বনিতাদিগের কন্দর্প বর্দ্ধন করিতেছেন, সেই শ্রীকৃষ্ণ জয়যুক্ত হউন।

দোর্ভিরর্জ্জুনাদিভিরধর্ম্মং জয়দ্রথাদিং অস্যন্ তৈঃ কথঙ্কুর্ব্বৈঃ স্বৈরাস্মীয়ৈরিত্যর্থঃ। অথ তৎস্থ গোবর্দ্ধনাদীনাং দুঃখহন্তৃত্বমাহ স্থিরচরবৃজিনঘ্নঃ ব্রজপুরবাসিনাং স্থাবরাণাং শ্রীগোবর্দ্ধন-নন্দীশ্বর-রৈবতাদীনাং চরাণাং সুরভ্যাদিহরিণাদীনাং বিয়োগদুঃখহন্তা। অত্র সর্ব্ব এব বর্ত্তমানপ্রয়োগেনাসুরহন্তৃত্বাদিলীলা অপি নিত্যা মন্তব্যা অদ্যাপি তা বর্ত্তন্ত এবেতি। যত্তু সর্ব্বাস্তা নিত্যলীলাঃ স্যুর্ব্বিনাসুরবিঘাতনমিতি সনৎকুমারতন্ত্রীয়বচনং তচ্ছ্রীগোলোকপরমেবেতি মন্তব্যং। অথবা স্বৈরিত্যস্য সর্ব্বত্রান্বয়ঃ কার্য্যস্তথাচ স্বেন স্বেন, স্বেনেতি সর্ব্বত্রান্বয়াভিপ্রায়েণৈকত্র বহুবচনমুপযুক্তং। পদ্যমেতৎ শ্রীকৃষ্ণসন্দর্ভে শ্রীমজ্জীবগোস্বামিচরণৈঃ শ্রীবৃন্দাবনবাসীয়বচনতয়া ব্যাখ্যাতং তত্র চূর্ণকে শুকোক্তাবিত্যত্র শ্রীবৃন্দাবনবাসিবচনগর্ভায়াং শুকোক্তাবিতি ব্যাখ্যাতব্যং। অথ তদ্ব্যাখ্যা। কোঽপি সোঽয়মস্মাকং জীবনকোটিপ্রিয়তমো বিঘস্তু প্রচারেণ বৃন্দাবনস্যৈব বিশেষতঃ স্থাবরাণাং জঙ্গমানাঞ্চ তদ্বিরহাদ্যদ্দুঃখং তন্নিহন্তা জয়তি সর্ব্বোৎকর্ষেণ বর্ত্ততে অর্থাৎ শ্রীবৃন্দাবন এব। শ্রীবৃন্দাবনস্য স্থাবরাণামপি ভাবো বর্ণিত এব কেবলেন হি ভাবেনেত্যাদিনা। কেন বিশিষ্টঃ। সুস্মিতেন শ্রীমুখেন। এতেন সদাতনমানন্দৈকরসত্বং স্বেষু সদৈব সুপ্রসন্নত্বঞ্চ তস্য প্রকাশিতং। কিং কুর্ব্বন্ ব্রজরূপং যৎপুরং তৎসম্বন্ধিন্যো যা বনিতাঃ জনিতানুরাগাঃ কুলবধ্বঃ তাসাং কামদেবং সর্ব্বপ্রেমানন্দোপরিবিরাজমানত্বাত্তাসাং কামস্য দেবঃ পরমদিব্যরূপস্তং বর্দ্ধয়ন্। নন্থ দেবক্যাঃ পুত্রোঽয়মিত্যেবং বদন্তি তৎ কথং যুষ্মাকমত্রাস্মদীয়ত্বেনাভিমানস্তত্রাহুঃ দেবক্যাং জন্মেতি বাদো মিথ্যৈব লোকে খ্যাতির্যস্য সঃ। তর্হি কথং বাসুদেব ইতি তস্য নামেত্যাশঙ্ক্যাহুঃ। জননিবাসঃ জনানাং স্বজনানামস্মাকং নিবাসত্বাদাশ্রয়ত্বাদেব তথাভিধীয়ত ইত্যর্থঃ। স্বজনেষস্মাসু কৃতবাসত্বাদেব বা। ততশ্চাধিকরণে কর্ত্তরি ঔণাদিকো বাসুঃ। সচ দীব্যতি ক্রীড়তীতি দেবশ্চ স ইতি বিগ্রহঃ। প্রাগয়ং বসুদেবস্যেত্যাদিকা শ্রীগর্গোক্তিরপি নাম্নত্যং ভাতীতি ভাবঃ। কিমর্থমসৌ দেবকীজন্মবাদোঽভূদিত্যাকাঙ্ক্ষয়ামাহুঃ। যদুবরাঃ পরিষৎ সহায়রূপা যস্য তাদৃশং যথা স্যাত্তথা স্বৈর্দোর্ভির্ভুজপ্রায়ৈরর্জ্জুনাদিভিরধর্ম্মং তৎ প্রচুরং দুষ্টকুলং অস্যন্ নিহন্তুং লক্ষণহেত্বোঃ ক্রিয়ায়াঃ শতৃপ্রত্যয় স্মরণাৎ। তস্যামাস্বজন্মনি খ্যাপিতে তে সহায়া ভবিষ্যন্তীত্যেবমনুসন্ধায়েত্যর্থঃ। তথোক্তং কংসবধানন্তরং শ্রীকৃষ্ণেন ব্রজেশ্বরঃ প্রতি জ্ঞাতীন্

শ্রীস্কান্দে শ্রীমথুরাখণ্ডে।
শ্রীযুধিষ্ঠিরং প্রতি শ্রীনারদবাক্যং ॥ ৭৬ ॥
বৎসৈর্বৎসতরীভিশ্চ সাকং ক্রীড়তি মাধবঃ।
বৃন্দাবনান্তরগতঃ স রামো বালকৈর্বৃত ইতি ॥ ৭৭ ॥
যদানয়োঽস্তু সম্বাদো দ্বারকায়াং হরিস্তদা।
তথাপি বর্ত্তমানত্বেনোক্তিস্তন্নৈত্যবাচিকা ॥ ৭৮ ॥

যোত্রষ্টুমেষ্যামো বিধায় সুহৃদাং সুখমিতি। অত্র বিশেষণেনৈব শ্রীকৃষ্ণরূপং বিশেষ্যং পদমুপস্থাপ্যতে। অয়মুদয়তি মুদ্রাভঞ্জনঃ পদ্মিনীনামিতিবদিত্যেষা ॥ ৭৫ ॥

জয়তীত্যাদি পদ্যস্থ বর্ত্তমান প্রয়োগ সহোদর বচনময় স্কান্দীযবচনমপ্যুপদর্শয়তি শ্রীস্কান্দ ইতি ॥ ৭৬ ॥

বৎসতরীভিশ্চেত্যত্র চকারাৎ গোপৈর্গোপীভিশ্চেতি পরিগ্রহঃ সংখ্যায়াঃ সমানজাতীয়ত্বনিবেশাৎ। ক্রীড়তীতি বর্ত্তমানসামীপ্যে বর্ত্তমানপ্রায়ে বা লট্ তস্মাৎ ক্রীড়ায়াঃ সদাতনত্বং তৈস্তাভিশ্চ সহ তস্য দ্যোতিতং নতু সর্ব্বদা তৎক্রীড়াকারিত্বং। যদ্বা। প্রকাশভেদেন তত্তৎক্রীড়া সার্ব্বদিকী তেষাং তাসাঞ্চ প্রকাশেন নানাত্বাৎ ॥ ৭৭ ॥

নম্বনেন প্রকটলীলাসময়ে ক্রীড়ায়া নিত্যতা দর্শিতা কথং পূর্ব্বপদ্যসাজাত্যমস্তেত্যত আহ যদানয়োস্ত্বিতি। অনয়োঃ শ্রীযুধিষ্ঠিরনারদয়োঃ ॥ ৭৮ ॥

স্কন্দপুরাণে মথুরাখণ্ডে শ্রীযুধিষ্ঠিরের প্রতি শ্রীনারদবাক্য যথা—॥ ৭৬ ॥

শ্রীকৃষ্ণ বৃন্দাবনমধ্যগত হইয়া রাম ও বালকগণে পরিবৃত হওত বৎস ও বৎসতরী সকলের সহিত সর্ব্বদা ক্রীড়া করিয়া থাকেন ॥ ৭৭ ॥

যুধিষ্ঠির ও নারদের যখন পরস্পর সম্বাদ হয়, তৎকালীন শ্রীকৃষ্ণ দ্বারকায় অবস্থিত ছিলেন, তথাপি বর্ত্তমানত্বে যে উক্তি, ইহাই তাঁহার নিত্যতা বাচিকা ॥ ৭৮ ॥

শ্রীপাদ্মে পাতালখণ্ডে ॥
শ্রীপার্ব্বতীং প্রতি শ্রীরুদ্রবচনং ॥ ৭৯ ॥
অহো মধুপুরী ধন্যা যত্র তিষ্ঠতি কংসহা।
তত্র দেবো মুনিঃ সর্ব্বো বাসমিচ্ছতি সর্ব্বদেতি ॥ ৮০ ॥
লীলাপরিকরা গোষ্ঠজনাঃ স্যুর্যাদবাস্তথা।
দেবাশ্চ ব্রহ্মজম্ভারিকুবেরতনয়াদয়ঃ।

---

অথ লীলায়াঃ সাতত্যমুক্ত্বা কেবলং তন্নিবাসস্য সাতত্যং দর্শয়তি শ্রীপাদ্ম ইতি ॥ ৭৯ ॥

অত্র মধুপুরীপদেন গোকুলং মথুরাচাবগম্যতে। ধামস্য দ্বিবিধং প্রাহুর্মাথুরং দ্বার্ব্বতী তথা। মাথুরঞ্চ দ্বিধা প্রাহুর্গোকুলং পুরমেব চেতি নির্দ্ধারণাৎ। এতেন কংসহেতি পদমপি ভূতভবিষ্যৎপ্রত্যয়পরং মন্তব্যং। যদ্বা। ভূত এব প্রত্যয়ো বহুশাসনসিদ্ধঃ পূর্ব্বকল্প এব তন্নাশাভিপ্রায়েণোক্তিঃ। যদ্বৈ তচ্ছ্রীমথুরাস্থলীলায়া নিত্যত্বপ্রতিপাদকত্বমেব ॥ ৮০ ॥

অথ লীলায়া নিত্যত্বেন তৎপরিকরাণামপি নিত্যত্বং সিদ্ধং তত্তু দর্শিতবানেব সম্প্রতি তএব পরিকরাঃ ক ইতি দর্শয়ন্নাহ লীলাপরিকরা ইতি।

---

পদ্মপুরাণে পাতালখণ্ডে শ্রীপার্ব্বতীর প্রতি শ্রীরুদ্রের বাক্য যথা—॥ ৭৯ ॥

আহা! যে মধুপুরীতে শ্রীকৃষ্ণ বিরাজ করিতেছেন সেই মধুপুরী অতিশয় ধন্যতমা, তাহাতে দেব ও মুনিগণ সর্ব্বদা বাস করিতে ইচ্ছা করিতেছেন ॥ ৮০ ॥

লীলার নিত্যত্বে তৎপরিকর সকলেরও নিত্যত্ব সিদ্ধ হইল, তাহা পূর্ব্বে দেখান হইয়াছে, এক্ষণে সেই পরিকর সকল কে? ইহাই দেখাইবার নিমিত্ত বলিতেছেন যথা— নন্দ প্রভৃতি গোষ্ঠজন, বসুদেবাদি যাদব, ব্রহ্মা, ইন্দ্র, কুবের-তনয় নলকূবর ও মণিগ্রীব তথা নারদাদি দেবগণ, অসুর-

নারদাদ্যাশ্চ দনুজনাগযক্ষাদয়শ্চ তে॥ ৮১॥

॥ * ॥ ইতি শ্রীনারায়ণতঃ শ্রীকৃষ্ণস্য শ্রেষ্ঠত্বং ॥ * ॥

অথ প্রকটাপ্রকটলীলা॥

প্রকটাপ্রকটা চেতি লীলা সেঽয়ং দ্বিধোচ্যতে॥ ১॥

তথাহি॥

সদানন্তৈঃ প্রকাশৈঃ স্বৈর্লীলাভিশ্চ স দীব্যতি॥ ২॥

গোষ্ঠজনাঃ শ্রীনন্দাদয়ঃ যাদবাঃ শ্রীবসুদেবাদয়ঃ কুবেরতনয়ৌ নলকূবরমণিগ্রীবৌ তদাদয়ঃ। নাগাঃ কালিয়াদয়ঃ যক্ষঃ শঙ্খচূড়ঃ॥ ৮১॥

॥ * ॥ ইতি শ্রীনারায়ণতঃ শ্রীকৃষ্ণস্য শ্রেষ্ঠত্বং ॥ * ॥

ননু জন্মানন্তরমেব গোপগোপীভিঃ ক্রীড়া ততো ভিন্নৈবেবমসুরাদি-সংহারলীলা চ তস্যা ভিন্না কথমাসামেককালতা নিত্যতা চেত্যতঃ সমাধাতুং প্রক্রিয়ামারভতে প্রকটাপ্রকটা চেতি প্রকটা স্পষ্টা অপ্রকটা তদ্ভিন্না॥ ১॥

যৌগপদিকীং লীলামাদিতো লক্ষয়তি সদানন্তৈরিতি। অনন্তৈঃ অপরি-

সকল, কালিয় প্রভৃতি নাগ এবং শঙ্খচূড় প্রভৃতি যক্ষ, ইহাঁরা সকল লীলার পরিকর॥ ৮১॥

॥ * ॥ ইতি শ্রীনারায়ণ হইতে শ্রীকৃষ্ণের শ্রেষ্ঠতা॥ * ॥

অথ অপ্রকটাপ্রকটলীলা॥

যদি বল জন্মের পরেই শ্রীকৃষ্ণের গোপ ও গোপীগণের সহিত ক্রীড়া, কিন্তু তাহা হইতে পৃথক্ যে অসুরাদি সংহার-লীলা, তাহার সহিত এককালতা ও নিত্যতা কি প্রকারে সম্ভব হয়, এ বিষয়ের সমাধান এই যে, প্রকট ও অপ্রকট-ভেদে লীলা দুই প্রকার হইয়া থাকে॥ ১॥

উক্ত বিষয়ের প্রমাণ যথা—

শ্রীকৃষ্ণ অপরিমিত প্রকাশ স্বরূপ আত্মা ও আত্মীয়গণের সহিত সর্ব্বদা ক্রীড়া করিয়া থাকেন॥ ২॥

তত্রৈকেন প্রকাশেন কদাচিজ্জগদন্তরে।
সহৈব স্বপরীবারৈর্জন্মাদি কুরুতে হরিঃ ॥ ৩ ॥
কৃষ্ণভাবানুসারেণ লীলাখ্যা শক্তিরেব সা।

মিতৈঃ স্বৈরাত্মভিবাত্মীয়ৈশ্চ তেন শ্রীরাধাদীনামপি তাদৃশত্বং মতং স্বৈরিত্য-লিঙ্গপরিণামাৎ স্বাভিরিত্যস্ত লীলাভিরিত্যনেনান্বয়ঃ ॥ ২ ॥

আনুক্রমিকীং লীলামাহ তত্রৈকেনেতি তত্র তেষু প্রকাশেষু কদাচিৎ সময়ং প্রাপ্য সচ সময়ো বৈবস্বতমন্বন্তরীয়াষ্টাবিংশচতুর্যুগীয়-দ্বাপরশেষো মন্তব্যঃ। জগদন্তরে জগদ্গোচরং কর্তুং প্রপঞ্চ মধ্যং কর্তুং বা নিমিত্তসপ্তম্যাস্তথৈবার্থ-ত্বাৎ। অন্তরং গোচরে ভেদে তাদর্থ্যপরিধানয়োঃ। অবধৌ সদৃশে ছিদ্রে বহির্মধ্যেন্তরাত্মনীতি সংসারাবর্ত্তঃ। যদ্বা। জগন্তি অন্তরে যস্য তজ্জগদন্তরং শ্রীবৃন্দাবনং তস্মিন্। যদুক্তং। অত্রৈবাজাণ্ডমালাপি পর্য্যাপ্তিমুপগচ্ছতীতি। অত্রৈব বৃন্দাবনে প্রকাশৈর্লীলাভিশ্চ দীব্যতি অর্থাদপ্রকটে প্রকটেতু জন্মাদি কুরুতে প্রকটয়তীত্যর্থঃ। অয়ং ভাবঃ। ব্রহ্মাণ্ডেষনেকবিধেষেকত্বেন শ্রীবৃন্দাবনস্য নিশ্চিতত্বাৎ কেবলং স্বেচ্ছাশক্তিদ্বারা প্রাপঞ্চিকজননেত্রবিষয়ত্বা-বিষয়ত্বাভ্যাং প্রকটাপ্রকটে লীলে স্বীকৃতে নত্বপ্রকটপ্রকাশত্বেনান্যবৃন্দাবনস্য স্থিতিঃ স্বীকৃতা শ্রীগোলোকস্য স্থানচতুষ্টয়ান্তঃপাতিত্বেন তৎপ্রথ্যামত এবাস্য বৃন্দাবনস্য প্রদেশে জগতাং সংযোগাদলাতচক্রবদ্যদা যস্মিন্ যা লীলা ভবতি সৈব তত্তদ্ব্রহ্মাণ্ডপ্রবেশাদবিচ্ছিন্না ভবতি। একেন প্রকাশেন কদাচিৎ অনেকেন প্রকাশেন সর্ব্বদেত্যর্থঃ ॥ ৩ ॥

নহু তর্হি শ্রীকৃষ্ণস্য নরাকৃতি পরব্রহ্মণঃ কথং মনুষ্যাকারা লীলা সুসঙ্গতেত্যত

---

ভগবান্ হরি কোন এক সময়ে প্রকাশ সকলের মধ্যে এক প্রকাশ বিশিষ্ট হইয়া এবং কখন বা পরিবার সকলের সহিত মিলিত হইয়া জগন্মধ্যে জন্মাদি লীলা প্রকটন করেন ॥ ৩ ॥

যদি বল নরাকৃতি পরব্রহ্ম শ্রীকৃষ্ণের মনুষ্যাকারা লীলা কিরূপে সুসঙ্গতা হয়, তাহার উত্তর এই যে, শ্রীকৃষ্ণের

তেষাং পরিকরাণাঞ্চ তং তং ভাবং বিভাবয়েৎ।
প্রপঞ্চগোচরত্বেন সা লীলা প্রকটা স্মৃতা ॥ ৪ ॥
অন্যাস্তুপ্রকটা ভান্তি তাদৃশ্যস্তদগোচরাঃ ॥ ৫ ॥
তত্র প্রকটলীলায়ামেব স্যাতাং গমাগমৌ।
গোকুলে মথুরায়াঞ্চ দ্বারকায়াঞ্চ শার্ঙ্গিনঃ ॥ ৬ ॥
যাস্তত্র তত্রাপ্রকটাস্তত্র তত্রৈব সন্তি তাঃ।
ইত্যাহ জয়তীত্যাদি পদ্যাদিকমভীক্ষ্ণশঃ ॥ ৭ ॥

আহ কৃষ্ণেতি। উক্তমেব পুষ্ণাতি প্রপঞ্চেতি। সা লীলা চেৎ প্রপঞ্চ গোচরত্বেন উপলক্ষিতা স্যাৎ তদা প্রকটা স্যাৎ ॥ ৪ ॥

তাদৃশ্যঃ প্রকট-সজাতীয়াঃ তদগোচরাঃ প্রপঞ্চাগোচরাঃ ॥ ৫ ॥

শার্ঙ্গিণ ইতি বৃন্দাবনে শৃঙ্গধারিণঃ শৃঙ্গমেব শার্ঙ্গমিতি স্বার্থিক-তদ্ধিতাৎ। পুরীদ্বয়ে শার্ঙ্গং ধনুস্তদ্ধারিণঃ। যদ্বা শার্ঙ্গীত্যব্যুৎপন্না সংজ্ঞা ॥ ৬ ॥

তত্র তত্র বৃন্দাবনাদৌ নত্বপ্রকটপ্রকাশবিশেষগোলোকাখ্য বৃন্দাবনাদৌ তদা চরমেঽপি তত্র তত্রেতি পদস্য বৈয়র্থ্যং স্যাৎ ॥ ৭ ॥

---

অভিপ্রায়ানুসারে প্রসিদ্ধা লীলাখ্যা শক্তিই সেই সকল পরিকরদিগের তত্তদ্ভাব প্রাপ্তি করাইয়া থাকেন। প্রপঞ্চ-গোচরত্বরূপে যে লীলা তাহাই প্রকটলীলা বলিয়া সম্মতা ॥ ৪

প্রপঞ্চের গোচর ভিন্ন অন্য যে সকল প্রকট সদৃশ লীলা, তৎসমুদায়কে অপ্রকটলীলা বলে ॥ ৫ ॥

তন্মধ্যে প্রকটলীলায় শার্ঙ্গধন্বা হরির গোকুল, মথুরা ও দ্বারকায় গমনাগমন হয় ॥ ৬ ॥

বৃন্দাবনাদিতে যে সকল লীলা অপ্রকটা, সেই সকল লীলা তথায় তথায় অবস্থিতা। এই নিমিত্ত জয়তীত্যাদি পদ্য বারম্বার উল্লেখ করিয়াছেন ॥ ৭ ॥

দেবাদ্যংশাবতরণে প্রবৃত্তে পদ্মজাজ্ঞয়া।
বসুদেবাদিকানাং যে স্বর্গেঽংশাঃ কশ্যপাদয়ঃ।
নিত্যলীলান্তরস্থৈস্তে বসুদেবাদিভির্গতাঃ।
সাযুজ্যমংশিভিস্তত্র জায়ন্তে শূরমুখ্যতঃ॥ ৮॥
যদ্বিলাসো মহাশ্রীশঃ স লীলাপুরুষোত্তমঃ।
আবির্বুভূষুরত্রাবিষ্কৃত্য সঙ্কর্ষণং পুরঃ।

সহেতুকাং প্রকটাং দর্শয়তি দেবাদ্যংশেতি পদ্মজাজ্ঞয়া শ্রীব্রহ্মাদেশেন তে কশ্যপাদয়ঃ নিত্যলীলান্তরস্থৈরংশিভির্বসুদেবাদিভিঃ সাযুজ্যং সংযোগং গতাঃ প্রাপ্তাঃ সন্তঃ শূরমুখ্যতঃ শূরাদিভ্যঃ সকাশাৎ জায়ন্তে প্রাদুর্ভবন্তি কেচিত্তু শূরমুখ্যাত ইতি জহল্লক্ষণয়া শূরপদেন পর্য্যন্যাদয়ো গ্রাহ্যাঃ তদাদিপদেন শূরাদীনাং গ্রহণং এবং কশ্যপাদয় ইত্যত্র দ্রোণাদয়ঃ বসুদেবাদিভিরিত্যাদিনা শ্রীনন্দাদয়ো গ্রাহ্যাঃ তে হি মুখ্যা ইত্যর্থঃ ইত্যাহুঃ তন্ন চাস্য শ্রীনন্দনন্দনস্য বসুদেবদ্বারেণাদৌ প্রকটনাত্তথা নির্দ্দেশস্য ন্যায্যত্বাদন্যথানুপপত্তিস্থল এব লক্ষণয়া আদরণীয়ত্বাচ্চ॥ ৮॥

যস্য লীলা পুরুষোত্তমস্য মহাশ্রীশঃ শ্রীমহানারায়ণঃ আবির্বুভূষুঃ আবির্ভবিতুমিচ্ছুঃ। পুরঃ আদৌ। আদৌ অন্তঃস্থিতাঃ পশ্চাদাবিষ্কর্ত্তব্যাঃ তস্মাৎ সঙ্কর্ষণাদন্যে শ্রীবাসুদেবপ্রদ্যুম্নানিরুদ্ধাঃ গ্রাহ্যা যেন তাদৃশঃ সন্। অত্র পুত্রপৌত্রত্বেন প্রদ্যুম্নানিরুদ্ধয়োরাবিষ্কর্ত্তব্যতা বাসুদেবস্যাবিষ্কর্ত্তব্যতা তু লোক-

ব্রহ্মার আজ্ঞানুসারে দেবাদির অংশস্বরূপ যে কশ্যপাদি ইঁহারা অংশিরূপ নিত্যলীলার অন্তর্গত বসুদেবাদির সহিত শূর এবং পর্য্যন্য প্রভৃতি হইতে জন্ম গ্রহণ করিয়া থাকেন॥৮

যে লীলাপুরুষোত্তমের মহানারায়ণ বিলাসমূর্ত্তি, সেই লীলাপুরুষোত্তম ঈশ্বর আবির্ভূত হইতে ইচ্ছা করিয়া অগ্রে

অন্তঃস্থিতাবিষ্কর্ত্তব্য তদন্যব্যূহ ঈশ্বরঃ।
হৃদয়ে প্রকটস্তস্য ভবত্যানকদুন্দুভেঃ ॥ ৯ ॥
ভূমির্ভারনিরাসায় দেবানামভিযাচ্ঞয়া।
দ্বাপরস্যাবসানেঽস্মিন্নষ্টাবিংশে চতুর্যুগে।
ক্ষীরাব্ধিশায়ি যদ্রূপমনিরুদ্ধতয়া স্মৃতং।
তদিদং হৃদয়স্থেন রূপেণানকদুন্দুভেঃ।
ঐক্যং প্রাপ্য ততো গচ্ছেৎ প্রাকট্যং দেবকীহৃদি ॥১০

রীত্যা প্রত্যেতব্যা। নন্বেতাদৃশী রীতিঃ কস্য কস্মিন্ কদাপি ন শ্রূয়তে ইত্যাহ ঈশ্বরঃ সর্ব্বং কর্ত্তুং সমর্থঃ ইত্যর্থঃ। যদ্বা অচিন্ত্যশক্তিমান্। হৃদয়ে মনসি আবিবেশাংশভাগেন মন আনকদুন্দুভেরিতি শ্রীদশমাৎ ॥ ৯ ॥

অস্মিন্ বৈবস্বতীয়ে মন্বন্তরে। যদ্রূপং যন্মূর্ত্তিঃ অনিরুদ্ধতয়া অনিরুদ্ধবিলাসত্বেন বিলাসবিলাসিনোরভেদাৎ। তৎ রূপং কর্ত্তৃ আনকদুন্দুভের্হৃদয়স্থেন রূপেণ লীলাপুরুষোত্তমেন ঐক্যং প্রাপ্য তত্র আনকদুন্দুভেঃ সকাশাৎ দেবকীহৃদি প্রাকট্যং গচ্ছেদিত্যন্বয়ঃ ॥ ১০ ॥

সঙ্কর্ষণকে আবিষ্কার পূর্ব্বক বাসুদেবাদি ব্যূহত্রয় আবিষ্কার কর্ত্তব্য বিবেচনায় বসুদেবের মনোমধ্যে গিয়া প্রবেশ করিলেন ॥ ৯ ॥

দেবগণের প্রার্থনানুসারে ভূমির ভারহরণার্থ বৈবস্বত মন্বন্তরীয় অষ্টাবিংশ চতুর্যুগে দ্বাপরাবসানে ক্ষীরসাগরশায়ির যেরূপ অনিরুদ্ধের বিলাস মূর্ত্তি বলিয়া স্মরণ করা হইয়াছে, সেই মূর্ত্তি বসুদেবের হৃদয়স্থ লীলাপুরুষোত্তমের সহিত ঐক্য প্রাপ্ত হইয়া বসুদেব হইতে দেবকীর হৃদয়ে, প্রকটতা প্রাপ্ত হয়েন ॥ ১০ ॥

প্রেমানন্দামৃতৈস্তস্যা বাৎসল্যৈকস্বরূপিভিঃ।
লাল্যমানো হরিস্তত্র বর্দ্ধতে চন্দ্রমা ইব॥ ১১॥
অথ ভাদ্রপদাষ্টম্যামসিতায়াং মহানিশি।
তস্যা হৃদস্তিরোভূয় কারায়াং সূতিসদ্মনি।
দেবকীশয়নে তত্র কৃষ্ণঃ প্রাদুর্ভবত্যসৌ॥ ১২॥
জনয়িত্রীপ্রভৃতিভিস্তাভিরিত্যবগম্যতে।
লৌকিকেন প্রকারেণ সুখং শিশুরাজায়ত॥ ১৩॥

তস্যাঃ শ্রীদেবক্যাঃ॥ ১১॥

প্রাদুর্ভাবপ্রকারং স্পষ্টয়তি অথেতি। ভাদ্রপদাষ্টম্যাং ভাদ্রপদস্য অ, অষ্টম্যাং অবিদ্ধাষ্টম্যাং দিবসং ব্যাপ্য স্থিতায়াং তিথাবিত্যর্থঃ নতু সপ্তমী-বিদ্ধায়াং রবিবিদ্ধা তথা ত্যাজ্যা রোহিণীসহিতা যদীতি স্মৃতেঃ। মহানিশি অর্দ্ধরাত্রে। তস্যাঃ শ্রীদেবক্যা হৃদঃ মনসঃ সকাশাৎ দেবকীশয়নে দেবকী-শয্যায়াং॥ ১২॥

জন্মকালে কাঞ্চিদচিন্ত্যশক্তিং অস্য সঙ্গময়তি জনয়িত্রীতি লৌকিকেন প্রকারেণ সুখং যথা স্যাত্তথা শিশুরজায়ত ইতি জনয়িত্রীপ্রভৃতিভিঃ শ্রীদেবকী-প্রভৃতিভিরবগম্যত ইত্যন্বয়ঃ। কশ্চিত্তু ব্রাহ্মীত্যাদিভির্মাতৃকাগণৈরিত্যাহ তচ্চিন্ত্যং বিরোধাভাবেহন্যথাকল্পনস্যান্যায্যত্বাৎ॥ ১৩॥

তথায় দেবকীর বাৎসল্যের এক স্বরূপ প্রেমানন্দামৃত-সমূহ কর্ত্তৃক হরি লাল্যমান হইয়া চন্দ্রের ন্যায় দিন দিন বৃদ্ধি পাইতে লাগিলেন॥ ১১॥

অনন্তর ভাদ্রমাসের অসিত পক্ষীয় অষ্টমীর অর্দ্ধরাত্রে শ্রীকৃষ্ণ তদীয় হৃদয় হইতে অন্তর্দ্ধান হইয়া বন্ধনালয়ের সূতিকাগৃহে দেবকীশয্যায় প্রাদুর্ভূত হইলেন॥ ১২॥

দেবকী প্রভৃতি স্ত্রীগণ, লৌকিকব্যবহারানুসারে জানিতে পারিলেন যে, বিনা কষ্টে সন্তান জন্ম গ্রহণ করিল॥ ১৩॥

অয়ং চতুর্ভুজত্বেঽপি দ্বিভুজত্বেঽপি কৃষ্ণতাং।
ন ত্যজত্যেব তদ্ভাবগুণরূপাত্মবৃত্তিতঃ।
তথাপি দ্বিভুজত্বস্য কৃষ্ণে প্রাধান্যমুচ্যতে ॥ ১৪ ॥
গূঢ়ত্বাদিবচঃ ক্বাপি গৌণত্বমিব কীর্ত্ত্যতে।
গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গমিতি হি প্রথা ॥ ১৫ ॥

অয়ং দেবকীসূনুঃ। কৃষ্ণতাং শ্রীলীলাপুরুষোত্তমতাং স্বয়ং ভগবত্তাম্বা যদ্যপি ন ত্যজতি তথাপি দ্বিভুজত্বস্য প্রাধান্যং শ্রৈষ্ঠ্যং উচ্যতে অভিধীয়তে অলৌকিকীতঃ কিল লৌকিকীয়ং লীলা হরেরেতি রসায়নত্বমিত্যুক্তেঃ ॥ ১৪ ॥

নমু শ্রীভাগবতাদৌ পরং ব্রহ্মণ এব মনুষ্যলিঙ্গত্বেত্যসকৃদেবোচ্যতে কথং মনুষ্যাকারস্য প্রধানত্বেত্যতঃ সমাদধাতি গূঢ়ত্বাদিতি গৌণত্বমিব নতু গৌণত্বং মুখ্যত্বমেবেত্যর্থঃ। বিধেয়মন্ত্রবাদকোটৌ প্রবেশয়িত্বা তথা তথা ভানমিত্যর্থঃ। তস্মান্মনুষ্যলিঙ্গং যদ্গূঢ়ং অবিপক্কবুদ্ধিভিরবেদ্যং তত্ত্বং তৎ পরং ব্রহ্মেতি যোজ্যং ॥ ১৫ ॥

এই দেবকীনন্দন, চতুর্ভুজ হইলেও দ্বিভুজত্বরূপে কৃষ্ণতা অর্থাৎ তত্তৎভাব গুণ রূপ ও আত্মবৃত্তি সকল দ্বারা লীলা-পুরুষোত্তমত্ব কিম্বা স্বয়ং ভগবত্ত্ব যদিচ ত্যাগ করেন নাই, তথাপি শ্রীকৃষ্ণে দ্বিভুজত্বেরই প্রাধান্য উক্ত হইয়াছে ॥ ১৪ ॥

অহে! যদি এরূপ আশঙ্কা কর শ্রীমদ্ভাগবতাদিতে পরমব্রহ্মেরই মনুষ্যাকারতা বারম্বার উল্লেখ হইয়াছে, তবে কি প্রকারে মনুষ্যাকারত্বের প্রধানতা হয়, এবিষয়ের সমাধান এই যে, গূঢ়ত্বাদি বাক্যের কোন স্থানে গৌণত্বের ন্যায় অর্থাৎ অপ্রধানতার তুল্য কীর্ত্তন হয়, শ্রীমদ্ভাগবতের প্রমাণ এই "গূঢ়ং পরং ব্রহ্ম মনুষ্যলিঙ্গং" এই প্রথা ॥ ১৫ ॥

অথ ব্রজেশ্বরীগেহে বিশন্নানকদুন্দুভিঃ।
তত্র ন্যস্য সুতং তস্যাঃ সুতামাদায় নিঃসরেৎ ॥ ১৬ ॥
যোহয়ং নিত্যসুতত্বেন তস্যা রাজত্যনাদিতঃ।
কৃষ্ণঃ প্রকটলীলায়াং তদ্দ্বারেণাপ্যভূত্তথা ॥ ১৭ ॥
অথ প্রকটতাং লব্ধে ব্রজেন্দ্রবিহিতে মহে।
তত্র প্রকটয়ত্যেষ লীলা বাল্যাদিকাঃ ক্রমাৎ।

অন্যামপ্যচিন্ত্যশক্তিমস্য দর্শয়তি অথেতি অথ কৃষ্ণপ্রাদুর্ভাবানন্তরং। তত্র ব্রজেশ্বরীগেহে তস্যা ব্রজেশ্বর্য্যাঃ তৎপদস্য সর্ব্বনামত্বেন বুদ্ধিস্থ পরামর্শান্নাহভ-বন্মতনামা দোষঃ ॥ ১৬ ॥

অপ্রকটপ্রকাশয়োরেকাত্মতাভিব্যঞ্জিকামন্যামপ্যবিচিন্ত্যশক্তিং দর্শয়তি যোহয়মিতি অনাদিতোহপ্রকটলীলায়াং তস্যা যশোদায়া নিত্যসুতত্বেন তন্নন্দনত্বেন রাজতি শোভমান এব কালত্রয়ে তিষ্ঠতি স কৃষ্ণঃ যথা দৈবকী-দ্বারেণ প্রকটোহভূৎ তথা তদ্দ্বারেণ যশোদাদ্বারেণ প্রকটোহভূদিত্যর্থঃ। তস্যা ভক্তত্বাদ্দ্বাবতা যতক্তং তচ্চ দ্বাবং তদেকাত্মরূপস্তদ্ভক্ত এব চেতি। পরমতে বাসুদেবদ্বারেণ তস্যাদাব্যূহত্বেন তদেকাত্মরূপত্বাদিতি কশ্চিত্তন্ন চারু তত্রাপি শ্রীযশোদায়া দ্বারত্বস্য সম্ভবাৎ ॥ ১৭ ॥

অথ প্রাদুর্ভাবানন্তরং মহে উৎসবে মহ উৎসব উদ্ধব ইত্যমরঃ। এষ প্রকটাবস্থ এক এবাপ্রকটেষু প্রকাশেষু যাঃ কোটিশোহনন্তাঃ বাল্যাদিকা

শ্রীকৃষ্ণের জন্মের পর বসুদেব যশোদার গৃহে প্রবেশ পূর্ব্বক তথায় আপনার পুত্র স্থাপন এবং তাঁহার কন্যা গ্রহণ করিয়া বহির্গত হয়েন ॥ ১৬ ॥

এই শ্রীকৃষ্ণ অনাদি অর্থাৎ অপ্রটলীলায় যে যশোদার নিত্যপুত্রত্বরূপে বিরাজমান্, প্রকটলীলায় সেই যশোদার দ্বারাই প্রকাশ হইয়াছেন ॥ ১৭ ॥

অনন্তর নন্দবিহিত মহোৎসবে প্রকটতা প্রাপ্ত হইলে যে কোটি কোটি লীলা প্রকট ও অপ্রকটে বিস্তার করিয়

